সব পাখি ঘরে আসে—সব নদী—ফুরায় এ-জীবনের সব লেন দেন ;
থাকে শুধু অন্ধকার, মুখোমুখি বসিবার বনলতা সেন।



## শ্যামলী

শ্যামলী, তোমার মুখ সেকালের শক্তির মতন :
যখন জাহাজে চড়ে যুবকের দল
সুদূর নতুন দেশে সোনা আছে বলে,
মহিলারি প্রতিভায় সে ধাতু উজ্জ্বল
টের পেয়ে, দ্রাক্ষা দুধ ময়ূর শয্যার কথা ভুলে,
সকালের রূঢ় রৌদ্রে ডুবে যেত কোথায় অকূলে।

তোমার মুখের দিকে তাকালে এখনো
আমি সেই পৃথিবীর সমুদ্রের নীল,
দুপুরের শূন্য সব বন্দরের ব্যথা,
বিকেলের উপকণ্ঠে সাগরের চিল,
নক্ষত্র, রাত্রির জল, যুবাদের ক্রন্দন সব—
শ্যামলী, করেছি অনুভব।

অনেক অপরিমেয় যুগ কেটে গেল ;
মানুষকে স্থির—স্থিরতর হতে দেবে না সময় ;
সে কিছু চেয়েছে বলে এত রক্ত নদী।
অন্ধকার প্রেরণার মতো মনে হয়
দূর সাগরের শব্দ—শতাব্দীর তীরে এসে ঝরে :
কাল কিছু হয়েছিল ; হবে কি শাশ্বতকাল পরে।

## তুমি

নক্ষত্রের চলাফেরা ইশারায় চারিদিকে উজ্জ্বল আকাশ ;
বাতাসে নীলাভ হয়ে আসে যেন প্রান্তরের ঘাস ;
কাঁচপোকা ঘুমিয়েছে—গঙ্গা ফড়িং সে-ও ঘুমে ;
আম নিম হিজলের ব্যাপ্তিতে পড়ে আছ তুমি।

'মাটির অনেক নিচে চলে গেছ ? কিংবা দূর আকাশের পারে
তুমি আজ ? কোন কথা ভাবছ আঁধারে ?
ঐ যে ওখানে পায়রা একা ডাকে জামিরের বনে ;
মনে হয় তুমি যেন ঐ পাখি—তুমি ছাড়া সময়ের এ-উদ্ভাবনে

আমার এমন কাছে—আশ্বিনের এত বড় অকূল আকাশে
আর কাকে পাব এই সহজ গভীর অনায়াসে—'
বলতেই নিখিলের অন্ধকার দরকারে পাখি গেল উড়ে
প্রকৃতিস্থ প্রকৃতির মতো শব্দে—প্রেম অপ্রেম থেকে দূরে।



## সুচেতনা

সুচেতনা, তুমি এক দূরতর দ্বীপ
বিকেলের নক্ষত্রের কাছে ;
সেইখানে দারুচিনি-বনানীর ফাঁকে
নির্জনতা আছে।
এই পৃথিবীর রণরক্ত সফলতা
সত্য ; তবু শেষ সত্য নয়।

কলকাতা একদিন কল্লোলিনী তিলোত্তমা হবে ;
তবুও তোমার কাছে আমার হৃদয়।

আজকে অনেক রূঢ় রৌদ্রে ঘুরে প্রাণ
পৃথিবীর মানুষকে মানুষের মত
ভালোবাসা দিতে গিয়ে তবু,
দেখেছি আমারি হাতে হয়তো নিহত
ভাই বোন বন্ধু পরিজন পড়ে আছে ;
পৃথিবীর গভীর গভীরতর অসুখ এখন ;
মানুষ তবুও ঋণী পৃথিবীরই কাছে।

কেবলি জাহাজ এসে আমাদের বন্দরের রোদে
দেখেছি ফসল নিয়ে উপনীত হয় ;
সেই শস্য অগণন মানুষের শব ;
শব থেকে উৎসারিত স্বর্ণের বিস্ময়
আমাদের পিতা বুদ্ধ কনফুশিয়সের মতো আমাদেরো প্রাণ
মূক করে রাখে ; তবু চারিদিকে রক্তক্লান্ত কাজের আহ্বান।

সুচেতনা, এই পথে আলো জ্বেলে—
এ পথেই পৃথিবীর ক্রমমুক্তি হবে ;
সে অনেক শতাব্দীর মনীষীর কাজ ;
এ বাতাস কি পরম সূর্যকরোজ্জ্বল ;—
প্রায় ততদূর ভালো মানব-সমাজ
আমাদের মতো ক্লান্ত ক্লান্তিহীন নাবিকের হাতে
গড়ে দেব, আজ নয়, ঢের দূর অন্তিম প্রভাতে।

মাটি-পৃথিবীর টানে মানবজন্মের ঘরে কখন এসেছি,
না এলেই ভালো হত অনুভব করে ;
এসে যে গভীরতর লাভ হল সে সব বুঝেছি
শিশির শরীর ছুঁয়ে সমুজ্জ্বল ভোরে ;
দেখেছি যা হল হবে মানুষের যা হবার নয়—
শাশ্বত রাত্রির বুকে সকলি অনন্ত সূর্যোদয়।



## অঘ্রাণ প্রান্তরে

'জানি আমি তোমার দু চোখ আজ আমাকে খোঁজে না আর
পৃথিবীর পরে—'
বলে চুপে থামলাম, কেবলি অশত্থপাতা পড়ে আছে ঘাসের ভিতরে
শুকনো মিয়োনো ছেঁড়া ;—অঘ্রাণ এসেছে আজ পৃথিবীর বনে ;
সে সবের ঢের আগে আমাদের দুজনের মনে
হেমন্ত এসেছে তবু ; বললে সে, 'ঘাসের ওপরে সব বিছানো পাতার
মুখে এই নিস্তব্ধতা কেমন যে—সন্ধ্যার আবছা অন্ধকার
ছড়িয়ে পড়েছে জলে' ;—কিছুক্ষণ অঘ্রাণের অস্পষ্ট জগতে
হাঁটলাম, চিল উড়ে চলে গেছে—কুয়াশার প্রান্তরের পথে
দু একটা সজারুর আসা যাওয়া ; উচ্ছল কলার ঝাড়ে উড়ে
চুপে সন্ধ্যার বাতাসে
লক্ষ্মীপেঁচা হিজলের ফাঁক দিয়ে বাবলার আঁধার গলিতে নেমে আসে ;
আমাদের জীবনের অনেক অতীত ব্যাপ্তি আজো যেন লেগে আছে
বহতা পাখায়
ঐ সব পাখিদের ; ঐ সব দূর দূর ধানক্ষেতে, ছাতকুড়োমাখা ক্লান্ত
জামের শাখায় ;

নীলচে ঘাসের ফুলে ফড়িঙের হৃদয়ের মতো নীরবতা
ছড়িয়ে রয়েছে এই প্রান্তরের বুকে আজ...হেঁটে চলি...

আজ কোনো কথা

নেই আর আমাদের ; মাঠের কিনারে ঢের ঝরা ঝাউফল
পড়ে আছে ; শান্ত হাত, চোখে তার বিকেলের মতন অতল
কিছু আছে ; খড়কুটো উড়ে এসে লেগে আছে শাড়ির ভিতরে,
সজনে পাতার গুঁড়ি চুলে বেধে গিয়ে নড়ে চড়ে ;
পতঙ্গ পালক জল—চারিদিকে সূর্যের উজ্জ্বলতা নাশ ;
আলেয়ার মতো ঐ ধানগুলো নড়ে শূন্যে কি রকম অবাধ আকাশ
হয়ে যায় ; সময়ও অপার—তাকে প্রেম আশা চেতনার কণা
ধরে আছে বলে সে-ও সনাতন—কিন্তু এই ব্যর্থ ধারণা
সরিয়ে মেয়েটি তার আঁচলের চোরকাঁটা বেছে
প্রান্তর নক্ষত্র নদী আকাশের থেকে সরে গেছে
যেই স্পষ্ট নির্লিপ্তিতে—তাই-ই ঠিক—ওখানে স্নিগ্ধ হয় সব।
অপ্রেমে বা প্রেমে নয়—নিখিলের বৃক্ষ নিজ বিকাশে নীরব।



## স্বপ্ন

পাণ্ডুলিপি কাছে রেখে ধূসর দীপের কাছে আমি
নিস্তব্ধ ছিলাম বসে ;
শিশির পড়িতেছিল ধীরে ধীরে খসে ;
নিমের শাখার থেকে একাকীতম কে পাখি নামি

উড়ে গেল কুয়াশায়—কুয়াশার থেকে দূর কুয়াশায় আরো।
তাহারি পাখার হাওয়া প্রদীপ নিভায়ে গেল বুঝি ?

অন্ধকার হাতড়ায়ে ধীরে ধীরে দেশলাই খুঁজি ;
যখন জ্বালিব আলো কার মুখ দেখা যাবে বলিতে কি পার ?

কার মুখ ?—আমলকী শাখার পিছনে
শিঙের মতন বাঁকা নীল চাঁদ একদিন দেখেছিল তাহা ;
এ ধূসর পাণ্ডুলিপি একদিন দেখেছিল, আহা,
সে মুখ ধূসরতম আজ এই পৃথিবীর মনে।

তবু এই পৃথিবীর সব আলো একদিন নিভে গেলে পরে,
পৃথিবীর সব গল্প একদিন ফুরাবে যখন,
মানুষ রবে না আর, রবে শুধু মানুষের স্বপ্ন তখন :
সেই মুখ আর আমি রব সেই স্বপ্নের ভিতরে।



## ধান কাটা হয়ে গেছে

ধান কাটা হয়ে গেছে কবে যেন—ক্ষেতে মাঠে পড়ে আছে খড়
পাতা কুটো ভাঙা ডিম—সাপের খোলস নীড় শীত।
এই সব উৎরায়ে ঐখানে মাঠের ভিতর
ঘুমাতেছে কয়েকটি পরিচিত লোক আজ—কেমন নিবিড়।

ঐখানে একজন শুয়ে আছে—দিনরাত দেখা হত কত কত দিন,
হৃদয়ের খেলা নিয়ে তার কাছে করেছি যে কত অপরাধ ;
শান্তি তবু : গভীর সবুজ ঘাস ঘাসের ফড়িং
আজ ঢেকে আছে তার চিন্তা আর জিজ্ঞাসার অন্ধকার স্বাদ।



# নজরুল ইসলাম

(১৮৯৯)

## আপন যে জন

আমার আপনার চেয়ে আপন যে জন
খুঁজি তারে আমি আপনায় ॥
আমি শুনি যেন তার চরণের ধ্বনি
আমারি তিয়াষী-বাসনায় ॥

আমারই মনের তৃষিত আকাশে
কাঁদে সে চাতক আকুল পিয়াসে,
কভু সে চকোর সুধা-চোর আসে
নিশীথ স্বপনে জোছনায় ॥

আমার মনের পিয়াল তমালে হেরি তারে স্নেহ-মেঘ-শ্যাম,
অশনি-আলোকে হেরি তারে থির-বিজুলী-উজল অভিরাম।

আমারই রচিত কাননে বসিয়া
পরানু পিয়ারে মালিকা রচিয়া
সে মালা—সহসা দেখিনু জাগিয়া
আপনারি গলে দোলে হায় ॥



## আমার গহীন জলের নদী

আমার গহীন জলের নদী !
আমি তোমার জলে রইলাম ভেসে জনম অবধি ॥

তোমার বানে ভেসে গেল আমার বাঁধা ঘর
চরে এসে বসলাম রে ভাই ভাসালে সে চর।
এখন সব হারায়ে তোমার জলে রে
আমি ভাসি নিরবধি ॥

আমার ঘর ভাঙিলে ঘর পাব ভাই ভাঙলে কেন মন,
হারালে আর পাওয়া না যায় মনের রতন।
জোয়ারে মন ফেরে না আর রে
( ও সে ) ভাটিতে হারায় যদি ॥

তুমি ভাঙ যখন কূল রে নদী ভাঙ একই ধার,
আর মন যখন ভাঙ রে নদী ছুই কূল ভাঙ তার।
চর পড়ে না মনের কূলে রে
একবার সে ভাঙে যদি ॥



## অনেক ছিল বলার

অনেক ছিল বলার, যদি সেদিন ভালোবাসতে।
পথ ছিল গো চলার, যদি ছু'দিন আগে আসতে।
আজকে মহাসাগর-স্রোতে
চলেছি দূর পারের পথে
ঝরা পাতা হারায় যথা সেই আঁধারে ভাসতে।

গহন রাতি ডাকে আমায় এলে তুমি আজকে
কাঁদিয়ে গেলে হায় গো আমার বিদায় বেলার সাঁঝকে।
আসতে যদি হে অতিথি
ছিল যখন শুক্লা তিথি
ফুটত চাঁপা, সেদিন যদি চৈতালী চাঁদ হাসতে ॥



## তুমি এলে কই

গাঙে জোয়ার এল ফিরে তুমি এলে কই
খিড়কি দুয়ার খুলে পথ-পানে চেয়ে রই ॥
কালোজামের ডালের ফাঁকে
আমায় দেখে কোকিল ডাকে
আজও কেন যায় না দেখা তোমার নায়ের ছই ॥

চুল বেঁধে আজ সেজেগুজে পিদিম জ্বালাই সাঁঝে
ঠাকুরঝিরা মুচকি হাসে, আমি মরি লাজে
বাদলা রাতে বৃষ্টি ঝরে
মন যে আমার কেমন করে
আমার চোখের জলে বন্ধু মাঠ করে থই-থই ॥

# সজনীকান্ত দাস

(১৯০০)

## স্মরণ

আকাশে ছিল মেঘ, নদীর জলে ছিল ঢেউ,
সঙ্গী ছিল যারা তারা তো জানে নাকো কেউ—
দুজনে ছিনু মোরা, মোদের মাঝে ছিল কি যে !

বৃষ্টি গুঁড়ি গুঁড়ি, ঝাউয়ের ভিজে শাখা দোলে,
বাঁধানো তটে জল আঘাতে কলতান তোলে ;
অদূরে ম্লান রবি নদীর জলে যায় ডুবে—

তাহারি রঙ লাগে পুবের নীলকালো মেঘে।
ঝিমায় সবে যেন, দুজন মোরা রই জেগে,
জাগিয়া রহে আর ঝাউয়ের শাখে ঝড়ো হাওয়া।

একেলা শুনিলাম তোমার গাওয়া সেই গান,
যে-গান চোখে চোখে আনিয়া দিল সন্ধান—
তোমার মন কবে কাহার গলে দিল মালা।

মানুষ করে ভিড়, নিরালা তবু চারিদিক,
তোমার মুখপানে খানিক চেয়ে অনিমিখ,
কেন যে অকারণ নয়ন ভরে এল জলে !

যা মূক মুখে তব, বুকের তলে সেই বাণী
উঠিল গুমরিয়া তবু না হল জানাজানি,
সবার মাঝখানে তোমারে না নিলাম বুকে।

ফিরিয়া এনু ঘরে অসহ সুখে কাটে রাতি;
তিমির যত গাঢ় তত যে অচপল বাতি—
দিবস যত যায় তোমারে তত পাই কাছে।

তোমার বুকে মোর জেনেছি আছে ঠাঁই পাতা,
বেসুর দুটি প্রাণ সেদিন সুরে হল গাঁথা,
বসিয়া আছি কবে সে সুর গানে হবে গাওয়া!



## পথ চলতে ঘাসের ফুল

থম থমে রাত্তির ঝম ঝম বৃষ্টি
ডুবল কি পথ-ঘাট ডুবল কি সৃষ্টি,
ডুবল কি প্রেইরী, হারাল কি খেই রে,
নীল মেঘ-বনানীর আঁধারিল দৃষ্টি।

ঝুপ ঝুপ ঝুপ ঝুপ জলধারা ঝরছে,
দুনিয়ার কলটায় পড়বে যে মরচে,
পাগলা আকাশটার আজ জানি হল কি,
আপনারে নিঃশেষ করবে কি খরচে!

প্রিয়ার আমার মাঝে জল-থৈ-থৈ রে,
এই সালে ছাওয়ানো তো হয় নাই ছই রে।
এলোকেশে ঝরে তার আকাশের কান্না,
চোখে জল ছলছল, মুখে, 'প্রিয়া কই রে?'

আজ সাঁজে চাঁদ সই, উঠল বনের ফাঁকে ধবধবে পথঘাট জোছনায়,
লাগছে আঁধার ঘোর তবু সই চোখে মোর, এসো তুমি জ্বেলে দেবে
রোশনাই।
রূপার ওড়না কার পড়েছে বনের পথে হেথা-হোথা ছোটখাটো টুকরায়,
আবছা আলোক দেখে চম্‌কিয়ে বোকা পাখি থেকে থেকে ওই শোন
ডুকরায়।
হঠাৎ পরশে কার ঝরনার জলধারা কঠিন তুষার হল থম্‌কে,
তিয়াষী বনের পশু জল খেতে সেথা এসে ওই দেখ ফিরে যায় চম্‌কে।
তুমি এস বনপথে ছোঁয়াও সোনার কাঠি ঝুরু ঝুরু বয়ে যাক ঝরনা,
ডাকছে পাহাড় বন, ডাকছে এ দেহ-মন, ফেলে দিয়ে এস ঘর-করনা।
দুজনে বসব যেথা ফোটা ফুল বাস দেয় নিবিড় আঁধারে লতা-কুঞ্জে,
দেখব মু'খানি তব রহি রহি চম্‌কানো চঞ্চল খদ্যোৎপুঞ্জে।
ডুববে পাহাড় বন ডুবে যাবে জোছনা ধরণীর উন্মাদ নৃত্যে,
অদূর গুহার মুখে সিংহের গর্জন শিহর তুলিবে তব চিত্তে।
চুমায় চুমায় শুধু ছাইব ওষ্ঠাধর ভুল হবে চরাচর সৃষ্টি,
চকিতে হইবে মনে চাঁদ শুধু ঢালে সুধা, সে সুধা তরল আর মিষ্টি।
এস এস এস সখি, ডাকে ওই জ্যোৎস্না ঝরনার কুলু কুলু ছন্দে,
আবছা রূপার আলো আজকে পড়ল বাঁধা ঘন তিমিরের বাহু-বন্ধে।
পূর্ণিমা-চাঁদ ওই উঠল বনের চূড়ে ধবধবে পথ-ঘাট জোছনায়,
আমার নয়নে সখি আঁধার শ্রাবণ রাতি, এস এস জ্বেলে দাও রোশনাই।

# অমিয় চক্রবর্তী

(১৯০১)

## চিঠি

আমি ভালো আছি। তোমার জাহাজের
উর্ধ্বে নতুন তারার মণ্ডলী—
জলের ম্যাপ মনে এঁকে জায়গা ঠিক করেছি, চঞ্চলি
কত অগণ্য জলে চলে কতটুকু বিন্দু জাহাজ,
তাতেই আমার প্রাণ। আজ
স্বচ্ছ সুয়েজখাল পেরোতে তীর-বালুকায় সন্ধ্যা ঝরল,
রাত্রি করল
জেটিতে নীয়ন লাইট, জ্বলচে পোর্ট সৈয়দ, দুরু দুরু এই চিঠি
হাতে পৌঁছবে কয়লা তোলার শব্দে, গাইড্
ফেরিঅলার পেরিয়ে উগ্র দিঠি
তোমার চেনা নিরালায়, অজানা ডাঙার হাটে
জাহাজের একটি ওঙ্কার দিয়ে মন্থর বৈরাগ্যে
থামার পরে ঘাটে।
এখন আর ভয় করে না মৌমাছি ঘরে চাক বেঁধেচে, রাস্তা চেনা
সারাদিন ভনভন ঘুরচে, আসচে, আহা আসুক, কামড়াবে না।

শূন্য নেই ঘরে। মাটির পাত্রে সেই শাদা সবুজ পদ্ম,
তার কেন্দ্রে জানি
যে শুভশ্রী শুকোবে তার সত্যে আমরা আছি,
তারি সুরভি বাণী।

সেদিন অদৃশ্যপ্রায় লাল বাতির গোলকে চেয়ে,
ভেণ্ডর হুইলর স্টল ভেদ করে এল বেয়ে
দিগন্ত পর্যন্ত শূন্য প্লাটফর্ম। পরে
অসাড় গঙ্গার পুল, স্টীমারের হুইস্‌ল্‌; আবর্তে ঘোরে
স্ট্রাণ্ড রোডের ঘোলা স্রোতে ট্রামের ঘণ্টা, গরুর গাড়ি বোঝাই
সমস্ত শহর, বাড়ি, পেরিয়ে চলে যাই
অবশেষে নিজের দরজা খুলে ঘরে বসেই থাকা।
এল মাটির পাত্রে পদ্মফুল—তোমার পাঠানো—
পুবের জানলায় রাখা,
প্রথম আলোটুকু পায় ভোরে,
রোজ ফুটচে একটু করে।

তোমার এই দেশ। চেয়ে দেখি বাহিরে।
বাহিরে সেই তালগাছটিতে ঝিরিঝিরি বৃষ্টি পড়চে—
চাও ফিরে।
ডেক্‌-এ উঠে য়ুরোপের প্রথম ঠাণ্ডা হাওয়া কি পাচ্চ?
দুই দেশের
স্পর্শ কি পাও? নিরুদ্দেশের
পারাপারে দুজনার ডাক পাঠাই। উড়ো এই চিঠি সন্ধ্যায়—
সকালে অকূল সমুদ্রে কে কোথায়॥



## বিনিময়

তার বদলে পেলে—

সমস্ত ঐ স্তব্ধ পুকুর

নীল বাঁধানো স্বচ্ছ মুকুর

আলোয় ভরা জল—

ফুলে নোওয়ানো ছায়া ডালটা

বেগনি মেঘের ওড়া পালটা

ভরল হৃদয়তল—

একলা বুকে সবই মেলে ॥

তার বদলে পেলে—

শাদা ভাবনা কিছুই-না-এর

খোলা রাস্তা ধুলো পায়ের,

কান্না-হারা হাওয়া—

চেনাকণ্ঠে ডাকল দূরে

সব হারানো এই দুপুরে

ফিরে কেউ-না-চাওয়া।

এও কি রেখে গেলে ॥



## শ্রীমান শ্রীমতী

দুজনায় যেতে ঐ নীল সিন্ধু-পাখি ওড়া তীরে

ভালো করত যদি দেখত হলদে বালির অন্যতায়

আলগা পৃথিবী, নিত একান্ত প্রেমের ক্ষণ ঘিরে

মধ্যাহ্ন মাস্তুলে কাঁপা চিক্কন রোদ্দুরে আড় চোখে
বৃহৎ আত্মীয় বিশ্ব : প্রত্যহ সত্তার কিনারায়
ব্রুকলিন থেকে মাঝি যেখানে নৌকো বেয়ে যায়,

ব্যস্ত সংসারের দূরে দূরে জাল ফেলা ; শূন্য চিরে
ঠক্ ঠক্ শব্দ ওঠে হাতুড়ির, লাল ধোঁয়া ঢোকে,
প্রচণ্ড খাটুনি ঐ মিস্ত্রিদের।—কেননা, একদিন

স্বচ্ছ ব্যবধানে বেলা স্রস্ত হয়ে এলাবে যখন
অত্যন্ত দুঃসহ লাগবে দুজনারও বেশির লক্ষণ
মহতীর ছায়া, যদিও উজ্জ্বলতর। সর্বলীন

সেই ঘনিষ্ঠতা ওরা হাতে-হাতে ধরে যাতায়াতে
মুগ্ধ বুকে জানবে যত, কাছে পাবে মৃত্যুলগ্নহীন
আপন প্রাণের ছবি : সিগারেট মুখে বেঞ্চে বসে

না-দাড়ি-কামানো বুড়ো প্রসন্ন রূক্ষ দৃষ্টিপাতে
দেখে সমুদ্রের জল, হঠাৎ জেটির ভিড়ে পশে
মজ্জায় গভীর তারি পরিচয় : ওরা বোঝে, তাই

এই বেলা, সুধায় নিবিড় বেলা, অন্তরঙ্গ তলে
ওদের তন্ময় যেন ছোঁয় আরো ; চলেছি সবাই
মস্ত জাহাজের ভোঁ কাছে দূরে ডাকে যাত্রীদলে ॥



## চিরদিন

আমি যেন বলি, আর তুমি যেন শোনো
জীবনে জীবনে তার শেষ নেই কোনো।
দিনের কাহিনী কত, রাত চন্দ্রাবলী
মেঘ হয়, আলো হয়, কথা যাই বলি।
ঘাস ফোটে, ধান ওঠে, তারা জ্বলে রাতে,
গ্রাম থেকে পাড়ি ভাঙে নদীর আঘাতে।
দুঃখের আবর্তে নৌকো ডোবে, ঝড় নামে,
নূতন প্রাণের বার্তা জাগে গ্রামে গ্রামে—
নীলান্ত আকাশে শেষ পাইনি কখনো
আমি যেন বলি, আর, তুমি যেন শোনো ॥

তুমি যেন বলো, আর, আমি যেন শুনি
প্রহরে প্রহরে যায় কল্পজাল বুনি।
কুমুদ কহ্লার ভাসে থৈ থৈ জলে,
কোথা মাঠ ফেটে যায় মারীর অনলে।
আঙিনায় শিশু খেলে, ফুলে ধরে মৌ,
তুলসীতলায় দীপ জ্বালে মেজো বৌ,
সানাই বাজানো রাতে হঠাৎ জনতা
বিয়ে ভেঙে মালা ছিঁড়ে ছড়ায় মত্ততা।
মানুষের প্রাণে তবু অনন্ত ফাল্গুনী—
তুমি যেন বলো, আর, আমি যেন শুনি ॥

## বৃষ্টি

কেঁদেও পাবে না তাকে বর্ষার অজস্র জলধারে

ফাল্গুন বিকেলে বৃষ্টি নামে।
শহরের পথে দ্রুত অন্ধকার।
লুটোয় পাথরে জল, হাওয়া তমস্বিনী ;
আকাশে বিদ্যুৎজ্বলা বর্শা হানে
ইন্দ্রমেঘ ;
কালো দিন গলির রাস্তায়।
কেঁদেও পাবে না তাকে অজস্র বর্ষার জলধারে।

নিবিষ্ট ক্লান্তির স্বর ঝরঝর বুকে
অবারিত।
চকিত গলির প্রান্তে লাল আভা দুরন্ত সিঁদুরে
পরায় মুহূর্ত টিপ,
নিভে যায় চোখে
কম্পিত নগরশীর্ষে বাড়ির জটিল বোবা রেখা।
বিরামস্তম্ভিত লগ্ন ভেঙে
আবার ঘনায় জল।
বলে নাম, বলে নাম, অবিশ্রাম ঘুরে ঘুরে হাওয়া
খুঁজেও পাবে না যাকে বর্ষার অজস্র জলধারে।

আদিম বর্ষণ জল, হাওয়া, পৃথিবীর।
মত্ত দিন, মুগ্ধ ক্ষণ, প্রথম ঝঙ্কার
অবিরহ,

সেই সৃষ্টিক্ষণ
স্রোতঃস্বনা
মৃত্তিকার সত্তা স্মৃতিহীনা
প্রশস্ত প্রাচীন নামে নিবিড় সন্ধ্যায়,
এক আর্দ্র চৈতন্যের স্তব্ধ তটে।
ভেসে মুছে ধুয়ে ঢাকা সৃষ্টির আকাশে দৃষ্টিলোক।
কী বিহ্বল মাটি গাছ, দাঁড়ানো মানুষ দরজায়
গুহার আঁধারে চিত্র, ঝড়ে উতরোল
বারে-বারে পাওয়া, হাওয়া, হারানো নিরন্তর ফিরে ফিরে—
ঘনমেঘলীন
কেঁদেও পাবে না যাকে বর্ষার অজস্র জলধারে॥



## প্রাণলক্ষ্মী

ক্ষয়ে যাক, ব্যথা মুছে যাক
ওরে ক্ষুধাভরা দেহমন—
পরিপূর্ণা ধরণীর নে রে ধন।
ধান ভরা
প্রাণ ভরা
মাটির আসন
আনন্দের গান ভরা
পাতা থাক, পাতা থাক॥

যাকে চাস, সৃষ্টির সবই পেলে
তাকে মেলে।

বাদ নয়, সাধ নয়,
সব নিয়ে, সব দিয়ে ফেলে।
যেতে যেতে এ জীবনে
শুনে তার ডাক,
বিরহের আলো জ্বেলে
ব্যথা পুড়ে যাক—
সুরের গগনে
সব তৃষা তোর দূরে যাক।
ওরে ক্ষুধাভরা দেহ মন ॥

অচেনাদেশের তটে গোরু চরে,
কচি ঘাস গজিয়েছে বাঁধ ভরে।
থামা ট্রেন থেকে দেখি গাছতলে
গাঁয়ের বসতি, হাট, লোক চলে—
নিরাসক্ত সংসারের বাজে শাঁখ
তারই মুখ দেখি যে অবাক ॥

ক্ষয়ে যাক, ব্যথা মুছে যাক—
চাওয়ার বেদন হোক অরুণ রতন
ছুঁয়ে ছুঁয়ে দিক দেহমন।
খসে গিয়ে সব দাবি
তখন হঠাৎ তাকে পাবি।
পুড়িয়ে জীবন আলোময়
প্রাণের ধনকে হবে জয়,
চিরদিন রবে সে আপন।
ওরে ক্ষুধাভরা দেহ মন ॥

# মনীশ ঘটক

(১৯০১)

## চিলেকোঠা

চিলেকোঠা ভরে এল ডিগ্‌রিয়ার ছায়ায়
পথের ধারে ঝিমধরা কুকুরের মতো শ্রান্ত ডিগ্‌রিয়ার ছায়ায়।
দাঁড়োয়ার চকচকে রূপালী রূপ ম্লান হয়ে এল,
মলিন হল খোয়াইয়ের রুক্ষ আমন্ত্রণ।

গুম্‌টিতে পশ্চিমের গাড়ির প্যাসেঞ্জার নামল,
বোঁচকা বুঁচকির জঞ্জাল সমেত
পাড়ি দিল যমুনাজোড়ের রাস্তায়—
হোসেনি গাড়োয়ানের আড়গড়ার ধার দিয়ে,
ইউক্যালিপ্টাসের সুগন্ধি সঙ্কেতে পথ চিনে।

মন্দিরে সন্ধ্যারতির ঘণ্টা থামল।
থামল নন্দন পাহাড়ের চূড়ায়
দপ করে জ্বলা আলেয়ার আলো।
কেবল রইল জেগে
ছুটি বুকের ওঠানামা,

বন্ধ কোঠায়,
ছাদের চিলেকোঠায়।

বাইরে নক্ষত্রখচিত আকাশের নৈমিত্তিক নিঃস্বন।
চাঁদের গান,
তারার গান,
মহুয়ার আর আমের বোলের গান।
রোহিণীর রাস্তা ধরে হাটফিরতি পসারিণীর গান।
ফাল্গুন শেষের তপ্ত সন্ধ্যার গান।

বন্ধ কোঠায়,
ছাদের চিলেকোঠায়,
বাহুবন্ধে দেহলতার গান,
শিরায় শিরায় রক্তকণার গান,
ঠোঁটের কাঁপন, ঠোঁটের কাঁপন

সাক্ষী রইল ডিগ্‌রিয়া।



## সুধীন্দ্রনাথ দত্ত

(১৯০১)

### শাশ্বতী

শ্রান্ত বরষা, অবেলার অবসরে,
প্রাঙ্গণে মেলে দিয়েছে শ্যামল কায়া ;
স্বর্ণ সুযোগে লুকোচুরি খেলা করে
গগনে গগনে পলাতক আলো ছায়া।
আগত শরৎ অগোচর প্রতিবেশে ;
হানে মৃদঙ্গ বাতাসে প্রতিধ্বনি ;
মূক প্রতীক্ষা সমাপ্ত অবশেষে,
মাঠে, ঘাটে, বাটে আরব্ধ আগমনী।
কুহেলীকলুষ, দীর্ঘ দিনের সীমা
এখনই হারাবে কৌমুদীজাগরে যে ;
বিরহবিজন ধৈর্যের ধূসরিমা
রঞ্জিত হবে দলিত শেফালীশেজে
মিলনোৎসবে সেও তো পড়েনি বাকি ;
নবান্নে তার আসন রয়েছে পাতা ;
পশ্চাতে চায় আমারই উদাস আঁখি ;
একবেণী হিয়া ছাড়ে না মলিন কাঁথা ॥

একদা এমনই বাদলশেষের রাতে—
মনে হয় যেন শত জনমের আগে—

সে এসে, সহসা হাত রেখেছিল হাতে,
চেয়েছিল মুখে সহজিয়া অনুরাগে।
সে-দিনও এমনই ফসলবিলাসী হাওয়া
মেতেছিল তার চিকুরের পাকা ধানে ;
অনাদি যুগের যত চাওয়া, যত পাওয়া
খুঁজেছিল তার আনত দিঠির মানে।
একটি কথার দ্বিধাথরথর চূড়ে
বাসা বেঁধেছিল সাতটি অমরাবতী ;
একটি নিমেষ দাঁড়াল সরণী জুড়ে,
থামিল কালের চিরচঞ্চল গতি ;
একটি পণের অমিত প্রগল্‌ভতা
মর্ত্যে আনিল ধ্রুবতারকারে ধরে ;
একটি স্মৃতির মানুষী দুর্বলতা
প্রলয়ের পথ দিল অবারিত করে॥

সন্ধিলগ্ন ফিরেছে সগৌরবে ;
অধরা আবার ডাকে সুধাসঙ্কেতে ;
মদমুকুলিত তারই দেহসৌরভে
অনামা কুসুম অজানায় ওঠে মেতে।
ভরা নদী তার আবেগের প্রতিনিধি,
অবাধ সাগরে উধাও অগাধ থেকে ;
অমল আকাশে মুকুরিত তার হৃদি
দিব্য শিশিরে তারই স্বেদ অভিষেকে।
স্বপ্নালু নিশা নীল তার আঁখিসম ,
সে-রোমরাজির কোমলতা ঘাসে ঘাসে ;
পুনরাবৃত্ত রসনায় প্রিয়তম ;

আজি সে কেবল আর কারে ভালোবাসে।
স্মৃতিপিপীলিকা তাই পুঞ্জিত করে
অমার রন্ধ্রে মৃত মাধুরীর কণা :
সে ভুলে ভুলুক, কোটি মন্বন্তরে
আমি ভুলিব না, আমি কভু ভুলিব না॥



## শর্বরী

সহসা হেমন্তসন্ধ্যা রূপজীবী জরতীর মতো
অব্যর্থ ক্ষয়ের ব্যাপ্তি ঢেকেছিল অত্যন্ত রঞ্জনে।
বিরহের অবরোধে হয়েছিল মিলন স্বগত ;
বাস্তববিবাগী আঁখি প্রেমাশ্রুর মায়াবী অঞ্জনে
আচম্বিতে সনির্বন্ধ, অচিরাৎ স্বপ্নজাগরূক।
ফলত নিশ্চিন্ত কণ্ঠে তাকে বলেছিলুম সে-দিন—
অঘ্রাণের অত্যাচারে পাকা পাতা ঝরে তো ঝরুক ;
পথলুপ্ত কেলিকুঞ্জে পড়ে যদি পড়ুক তুহিন ;
শুষ্ক সরোজিনী ছেড়ে, উড়ে যাক সপ্তসিন্ধুপারে
যাযাবর রাজহংস পুলকিত কুলায়ের খোঁজে ;
তবু কিছু হারাবে না। মরণের অমৃত বিকারে
স্মৃতির মিসরী বীজ মন্বন্তরে যথারীতি ম'জে,
অপ্রমেয় পারিজাত কল্পলতাবিতানে ফোটাবে।
কাল বৈনাশিক বটে, কিন্তু সেও স্বরূপে বিশ্বাসী ;
তাই তার গুহাচিত্রে মৃৎপ্রদীপপরম্পরা পাবে
নিবাত, নিষ্কম্প দীপ্তি। ক্ষেমঙ্কর সে-মহাসন্ন্যাসী
বৃত্তিবিবর্তিত শূন্যে চলে গেলে কর্মের প্রসাদে,

অনুপূর্ব তীর্থযাত্রী, যুগে যুগে পুণ্য পীঠে জ'মে,
ধূমাঙ্কিত চিত্তচৈত্য ভরে নেবে বর্ণাঢ্য প্রবাদে ॥

অনেক শতাব্দী কাটে। প্রকীর্তিত সে-কন্দরে ক্রমে
বাদুড় বানায় বাসা ; কালপেঁচা আনাচে কানাচে
ইঁদুরের ধ্যান করে ; কোণে কোণে অর্ধভুক্ত শব
লুকায় হিসাবী শিবা ; ভূমিসাৎ বিগ্রহের কাছে
মহীলতা জোট বাঁধে ; মধ্যে মধ্যে তুষ্ট জরদ্গব
জুড়ায় অম্লের জ্বালা কণ্টকিত দ্বারদেশে বসে।
তাদের পুরীষে, ক্লেদে অতীতের সার্থক প্রতীক
চাপা পড়ে নিরন্তর ; নোনা লেগে, চূর্ণলেপ খসে,
হাসে অস্থিসার শিলা। সুখশ্রান্ত ধনী নাগরিক
ক্বচিৎ সদলবলে আসে বনভোজনে সেখানে
পণ্যস্ত্রীর হাত ধ'রে ; আহারান্তে রংমশাল জ্বেলে,
ভিত্তিগাত্রে চেয়ে থাকে, কলঙ্কিত কবন্ধ যেখানে
দলে বৈদেহীর উরু ; ছেঁড়া পাতা, ভাঙা টিন ফেলে,
সায়াহ্নে শহরে ফেরে। প্রদোষের নির্বেদ বাড়ায়
বিক্ষিপ্ত অঙ্গার, ভস্ম, অতিক্রান্ত উৎসবের গ্লানি।
তার পরে হাওয়া ওঠে, শুকতারা হঠাৎ হারায়,
দুঃস্বপ্নের বিপর্যয়ে নিশি জাগে শুধু অন্ধ হানি ॥



## দুঃসময়

মোদের সাক্ষাৎ হলো অশ্লেষার রাক্ষসী বেলায়,
সমুত্থিত দৈবদুর্বিপাকে।—
আধো-জাগা অগ্নিগিরি আমাদের উদ্ধত হেলায়
সান্দ্র স্বরে কী অনিষ্ট হাঁকে ;
বিচ্ছেদের খর খড়্গ কোথা যেন শানায় অম্বরে,
তারই প্রতিবিম্ব হেরি মুহুর্মুহু আকাশমুকুরে ;
বজ্রধ্বজ প্রভঞ্জন রথ রাখি অলক্ষ্যে, অদূরে
ফুৎকারিছে দিগ্বিজয়ী শাঁখে ;
আসে নাই সন্ধিলগ্ন, অমা তবু কবরী এলায়
বৈধব্যের অকাল বিপাকে ॥

জানো না কি, নিঃশঙ্কিনী, যদিও বা সত্য হয় আজ
আমাদের অবোধ স্বপন,
যদিও মার্জনা করে ঈর্ষাপর ক্লীবের সমাজ
যুগলের অমর্ত্য মিলন,
তথাপি নিষ্ফল সবই।—আমাদেরই দুর্মর অতীত
অতর্কিত ভূকম্পনে বিনাশিবে বিশ্বাসের ভিত ;
প্রেতাকুল ব্যবধানে সঞ্জীবনী বাহুর নিবীত
ছিন্ন, ভিন্ন হবে অনুক্ষণ ;
অহৈতুক অপব্যয়, অনুচিত অর্চনার লাজ
আস্ফালিবে স্তব্ধ দুঃস্বপন ॥

তবুও ফেরার পথ বন্ধ হয়ে গেছে একেবারে,
কায়-মনে তোমারেই চাই।

জানি স্বর্গ মিথ্যা কথা, তথাপি অলীক বিধাতারে
রাত্রি-দিন মিনতি জানাই।
উন্মথি হৃদয়সিন্ধু সৃজনের প্রথম প্রভাতে,
অভুক্তিত সুধাভাণ্ড অর্পিলাম মোহিনীর হাতে ;
মৃত্যুর মাধুরী কিন্তু বাকি আছে, এসো আজ তাতে
আমাদের অমরা সাজাই।
অসাধ্যসিদ্ধির যুগ ফিরিবে না, জানি, এ সংসারে ;
তবু রুদ্র ভবিষ্যতে চাই ॥

আঁধার ঘনায় চোখে, তুমি ছাড়া কেহ নেই পাশে,
অন্তরীক্ষে জমে বিভীষিকা।
লুব্ধ ভবিতব্যতারে রুদ্ধ করো দৃপ্ত পরিহাসে,
হাতে হাত রাখো, সাহসিকা।
তোমার মাভৈ শুনে হয়তো বা লজ্জিত নিয়তি
ফিরাবে, অভ্যাস ভুলে, ঐকান্তিক সময়ের গতি,
মৃত্যুর বিক্ষিপ্ত জাল দিবে বুঝি মোরে অব্যাহতি,
শাপমুক্ত হবে অহমিকা ;
নবজাত ভগবান বিরচিবে কৃতজ্ঞ উল্লাসে
আমাদের নব নীহারিকা ॥



## প্রত্যাখ্যান

আমার মনের বনের সঙ্গোপনে
যেই পারিজাত ফুটে উঠেছিল স্বত ;
অনিবারণীয় ঋতুপরিবর্তনে
যার মাধুরিমা হয় নাই অপগত ;

কালবৈশাখী-আরোহী দণ্ডপাণি
পথের ধূলায় পাড়িতে পারেনি যারে ;
রূঢ় নিদাঘের পিপাসাপীড়িত হানি
শোষণ করেনি যে-সৎ স্নিগ্ধতারে ;

ভরা বাদলের অনুচিত প্রশ্রয়ে
উথলেনি যার হৃদয় আচম্বিতে ;
চাহেনি যে ভাগ শরতের অপচয়ে ;
কীটের উদর ভরায়নি কভু শীতে ;

নব বসন্তে নায়িকানির্বিশেষে
দিইনি যে-ফুল ক্ষণিকার হাতে তুলে ;
সে-কুসুমে রচি অঞ্জলি অক্লেশে,
রাখিয়াছিলাম তোমার চরণমূলে।

একবার তুমি তাকালে না তার পানে,
গন্ধে পরাগে নিলে না নিজেরে ভরি ;
কর্ণিকাসার তাই সে দিনাবসানে ;
ত্রিসীমায় আর আসিবে না মধুকরী।

## নান্দীমুখ

তোমার যোগ্য গান বিরচিব ব'লে,
বসেছি বিজনে, নব নীপবনে,
পুষ্পিত তৃণদলে।
শরতের সোনা গগনে গগনে ঝলকে ;
ফুকারে পবন, কাশের লহরী ছলকে ;
শ্যাম সন্ধ্যার পল্লবঘন অলকে
চন্দ্রকলার চন্দনটীকা জ্বলে।
মুগ্ধ নয়ান, পেতে আছি কান,
গান বিরচিব ব'লে ॥

তবু অন্তরে থামে না বৃষ্টিধারা :
আর্দ্র, ধূসর, বিদেহ নগর,
মৎসর প্রেত-পারা,
প্রকৃতির লীলা আবরি কুহেলীকানাতে,
ইঙ্গিতে যেন চায় অভিযোগ জানাতে ;
তন্ময় ধ্যান ভেঙে যায় তার হানাতে।
প্রচ্ছদে ওই ছায়াপাত করে কারা ?
কী নাম শুধাই—উত্তর নাই ;
ঝরে শুধু বারিধারা ॥

মুখে একবার তাকায়ে নির্নিমেষে,
শূন্যোদ্ভব দেব, না দানব,
আবার শূন্যে মেশে।
বুঝি তারা শুধু কুজ্ঝটিকার চাতুরী :

তবু তুলনায় ধন্ধ জাগায় মাথুরই ;
প্রতীকপ্রতিম তাদের কাস্তে, হাতুড়ি
ফসল মুড়ায়, মানমন্দির পেষে।
মূর্ত নিষেধ, মূক নির্বেদ
তাকায় নির্নিমেষে ॥

কখনও কখনও মনে হয় যেন চিনি—
বিদ্যুতে লেখা হেন রূপরেখা
চীনে পটে বন্দিনী।
স্পেনেও হয়তো অমনই অঙ্গভঙ্গি
চিত্রার্পিত অসংহতির সঙ্গী ;
সেখানেও আজ নিভৃত বিলাস লঙ্ঘি,
পশে উপবনে পরদেশী অনীকিনী।
স্পেন থেকে চীন প্রদোষে বিলীন ;
অথচ তাদের চিনি ॥

ভালোবেসেছিল তারাও, আমার মতো,
সীমাহীন মাঠ, আকাশ স্বরাট্,
তারারাশি বাতাহত।
গড্ডলিকার সহবাসে উত্যক্ত,
তারা খুঁজেছিল সাযুজ্য সংরক্ত ;
কল্পতরুর নত শাখে সংসক্ত
শুক্ল শশীরে ভেবেছিল করগত।
নগরে কেবল সেবিল গরল
তারাও, আমার মতো ॥

কিন্তু শূন্যে ছড়ায়ে উর্ণাজাল,
মধুমক্ষীরে উপহাসে ঘিরে
জাগ্রত মহাকাল।
জনপ্রাণীও পারে না তা থেকে পলাতে ;
পোড়ে মৌচাক আধিদৈবিক অলাতে ;
নৈমিত্তিক সব্যসাচীর শলাতে
অপস্থৃত হয় গুপ্তির জঞ্জাল।
কানা মাছি উড়ে ; ত্রিভুবন জুড়ে
কালের উর্ণাজাল ॥

তাই আমাদের সমাহিত অভিসারে
ঘটে দুর্গতি ; মৌন অরতি
সঙ্কেত প্রতিহারে।
বিপ্রলব্ধ বিশ্বমানব বিষাদে
অঙ্গুলি তুলি, দেখায় অলখ নিষাদে।
বুঝেও বুঝি না নিরাকার আঁখি কী সাধে,
প্ররোচিত করে ত্যাগে, না অঙ্গীকারে।
মাগে প্রতিশোধ, মানায় প্রবোধ,
অনিকেত অভিসারে ॥

তার স্বাধিকার আগে ফিরে দিতে হবে ;
নতুবা নগর, তথা প্রান্তর,
ভ'রে রবে বাসী শবে।
অশক্য পিতা ; বলীর কণ্ঠলগ্ন
মাতা বসুমতী ব্যভিচারে আজ মগ্ন ;
ক্ষাত্র শোণিতে অবগাহি, জামদগ্ন্য

তবু পাতিবে না স্বর্গরাজ্য ভবে।

স্বীয় শক্তিতে হবে যোগ দিতে

শুদ্ধির তাণ্ডবে॥



# প্রমথনাথ বিশী

(১৯০২)

## শীতের পদ্মা

পুরানো দিনের পায়ের চিহ্ন খুঁজি এই নদীতটে
আজি চলিয়াছি বটে।

সেই পথঘাট, ধান-কাটা মাঠ
শীত-সন্ধ্যায় ধূসর বিরাট,
পদ্মার চর,—পদ্মা ভরাট
স্তিমিত মন্ত্র গায় রে,
হায় রে জীবন, হায় রে,
যে পথে ত্বজনে যায় রে
চরণ-চিহ্ন থাকে না, রাখে না
ক্ষুব্ধ ক্ষণিক বায় রে।

হেরি চারিধারে আঁধার ঘনায়,
শুধু দিগন্তে অস্তসীমায়
ঝামা আলোটুকু মিলায় মিলায়
মেঘে আর কুয়াশায় রে,
হায় রে জীবন, হায় রে,
যে পথে ত্বজনে যায় রে

চরণ-চিহ্ন থাকে না, রাখে না
ক্ষুব্ধ ক্ষণিক বায় রে।

৩

পীতাভ বালুর তীরেতে শয়ান
পদ্মার আজি স্বপ্ন-প্রয়াণ,
ধ্যানে নেহারিছে তারকাটি ম্লান
ধরিল কি রূপ হৃদয়াকাশে
পল্লীর শিরে বেণুবন-ছায়
ধূমকুণ্ডলী শয্যা বিছায়,
শেষ গাড়ি ধান গৃহমুখে যায়,
আর্ত করুণ শব্দ আসে।

হায় রে জীবন, হায় রে,
যে পথে দুজনে যায় রে
চরণ-চিহ্ন থাকে না, রাখে না
ক্ষুব্ধ ক্ষণিক বায় রে॥



## বলো, বলো, বলো

তুমি আমার মনের কথা জেনে ফেলেছো
ওইখানে তোমার জিত।
আমি তোমার মনের কথা
জানতে পারলাম কই ?
আপন অন্তরের অগাধ রহস্যের মধ্যে বসে আছো
অমাবস্যার করপুটে

দ্বিতীয়ার চন্দ্রকলাটির মতো,
ঠিক এতটুকু আলো
যাতে দেখা না দিয়েও দেখতে পারো অনায়াসে

সত্যি তোমায় জানতে পারলাম কই ?

যদি বলি তোমায় ভালোবাসি,
তুমি হাসো।
যদি শুধাই আমায় ভালোবাসো ?
বলো—না।
এত নিশ্চিত, এত অসংশয়।
মরুভূমির সূর্যোদয়ও বুঝি
এত নিষ্কলুষ নয়।
যদি বলি কেন ভালোবাসো না ?
অমনি বলো কেনর উত্তর নেই।

এত দিনেও ওই প্রশ্নটির উত্তর পেলাম না।
ছোট একটি প্রশ্নের কি মহতী সম্ভাবনা।
কেবলি শুধাই, কেন, কেন, কেন ?
কেবলি উত্তর পাই, কেনর আবার উত্তর কি ?

ওই উত্তরহীন উত্তর দেবার সময়ে
কখনো মুখ তুলে চাওনি।
হঠাৎ একদিন চোখে চোখে গেল ঠেকে,
প্রত্যাশিত উত্তর গেল বেধে,
শুধু বললে—তুমি না কবি ?

বললে, কবিরা নাকি অন্তর্যামী।

না গো না, তবে আমিও বলি,
আমি কবি নই, শিল্পী নই,
আমি অন্তর্যামী নই।
আমি মনের কথা মুখে শুনতে চাই,
মনের কথাকে দেখতে চাই
তোমার দুই চোখে প্রস্ফুটিত
মানস সরের অন্তর্ভেদী
উত্থিত, উদ্গত উদ্ধত পূর্ণায়ত পদ্মটির মতো।

আমি মনের কথাকে দেখতে চাই
তোমার সর্বাঙ্গে প্রতিফলিত,
তোমার বসনে ভূষণে,
নয়নে অধরে,
তোমার সিঁথির সীমান্ত থেকে
পায়ের নখাগ্র অবধি
সূর্যকিরণে কচি নারিকেলগুচ্ছ
যেমন চোখ ঝলসিয়ে দিতে থাকে, তেমনি।
প্রসারিত পদ্মপত্রের মসৃণ নীলিমায়
সেই কথাটি টলোমলো ক'রে উঠুক
তোমার অন্তরের শুক্তিনিঃসৃত
একটিমাত্র মুক্তার মতো।
বলো, বলো, বলো॥



# অচিন্ত্যকুমার সেনগুপ্ত

(১৯০৪)

## প্রথম যখন দেখা হয়েছিল

প্রথম যখন দেখা হয়েছিল, কয়েছিলে মৃদুভাষে
'কোথায় তোমারে দেখেছি বল তো—কিছুতে মনে না আসে।
কালি পূর্ণিমা রাতে
ঘুমায়ে ছিলে কি আমার আতুর নয়নের বিছানাতে ?
মোর জীবনের হে রাজপুত্র, বুকের মধ্যমণি,
প্রতি নিঃশ্বাসে শুনেছি তোমার স্তব্ধ পদধ্বনি !
তখনো হয়তো আঁধার কাটেনি—সৃষ্টির শৈশব,
এলে তরুণীর বুকে হে প্রথম অরুণের অনুভব !'
আমি বলেছিনু : 'জানি,
স্তবগুঞ্জন তুলি তোরে ঘিরে হে মোর মক্ষিরানী !
যাপিলাম কত পরশতপ্ত রজনী নিদ্রাহীন,'
দুচোখে দুচোখ পাতিয়া শুধালে : 'কোথা ছিলে এতদিন ?'
লঘু দুটি বাহু মেলে
মোর বলিবার আগেই বলিলে : 'যেয়ো না আমারে ফেলে।'
আজি ভাবি বসে বহুদিন পরে ফের যদি দেখা হয়,
তেমনি দুচোখে বিশ্বাসাতীত জাগিবে কি বিস্ময় ?
কহিবে কি মৃদুহাসে :
'কোথায় তোমারে দেখেছি বল তো—কিছুতে মনে না আসে॥'



# একটি স্তব্ধতা

যত কথা বলেছিলে ভুলে গেছি সব কথা তার,
যাহা কিছু বলো নাই শুনি তার নিঃশব্দ ঝঙ্কার।
কথার করুণ চাঁদ ঘুমাইতো অধরের কোলে,
ছোট ছোট কথাগুলি উদ্ভাসিতো কবোষ্ণ কপোলে।
উড়িত কথার পাখি নয়নের নভে অগণন,
চুলে তব মর্মরিতো এলোমেলো কথার কানন।
নামিতো কথার জ্যোৎস্না, ভরে যেতো রাশি-রাশি ফুলে,
উচ্ছল বুকের মুখে, অনর্গল ভুরুতে, আঙুলে।
রেখায়-রেখায় কথা, লীলায়িত আঁকা-বাঁকা সাপ :
মেলিতে শরীরময় রোমাঞ্চিত কথার কলাপ।
প্রেমের মরুভূ পরে উড়াইতে কথার সিকতা
সে-সকল ভুলে গেছি, ভুলে গেছি সব তার কথা।
আজ যদি কোনোদিন তব কথা পড়ে মোর মনে,
স্তব্ধতার শব্দ শুনি মৃতপক্ষ পাখির গগনে।
তোমার ছবিটি আজ রেখাহীন, নিশ্চিহ্ন, ধূসর,
জেগেছে কথার জলে স্তব্ধতার শাদা বালুচর।
কী ললিত লতাভঙ্গি রেখেছিলে শাড়িতে জড়ায়ে,
লাল, নীল, মনে নাই, কী ব্লাউজ দিয়েছিলে গায়ে ;
চুলগুলি খোঁপা-বাঁধা, না-বা ছিলো কাঁধে অগোছালো,
মুখে এসে পড়েছিলো কার ম্লান চুম্বনের আলো ;
ঠোঁটের হাসির পরে স্বপ্নসম সুষুপ্ত বেদনা,
বিষের মতন মধু কোনো আশা ছিলো কি ছিলো না
সব তার ভুলে গেছি। আছে শুধু একটি স্তব্ধতা,
তার তীব্র শূন্যতায় শুনিতেছি উজ্জ্বল শুভ্রতা।

# অন্নদাশঙ্কর রায়

(১৯০৪)

## ক্রীড়া

মনের কথা মনের মতন করে
কইব আমার মনের মতনকে
কবি হবার নাই দুরাশা ওরে
সার মেনেছি সত্য কথনকে।
দৈব যদি হয় রে অনুকূল
আয়ুস্ যদি আশার মতো হয়
ফুটিয়ে যাব সকল ক'টি ফুল
জানিয়ে যাব পূর্ণ পরিচয়।
যশ অপযশ এখন হতে কেন?
হয়নি আজো চরম দানের দিন
কীর্তিরে ভাই ভুলতে পারি যেন
নইলে আমার কীর্তি হবে ক্ষীণ।
মিথ্যা করিস শক্তি পরিমাপ
মোর তুলনা খুঁজিস বৃথা রে।
একটি প্রাণে রইলো প্রাণের ছাপ
ঐ তো আমার কুশলিতা রে।
সবার মাঝে না যদি হই বড়
একটি হিয়ার শ্রদ্ধা যেন লভি
প্রিয়ার কাছে হইলে প্রিয়তর
হলেম আমি যা হতে চাই সবি।

# অপরাজিতা দেবী

(১৯০৪)

## অভিমানিনী

চিঠির জবাবটাও সাত দিনে পাইনি।...
যাঃও যাও!—কৈফৎ শুনতে তো চাইনি!!
ঢের হয়েছে গো থাক! আর নেই দরকার!
বড়ো কড়া মেয়ে এই সুলতিকা সরকার।
মিঠে মিঠে বুলি শুনে ভুলে যাব ভেব না
এ জীবনে কক্ষনো আর চিঠি দেব না।...
ব্যস্ত বেজায় ছিলে? তা কি আমি জানি না?
বান্ধবী এসেছিল সেই বীণাপাণি না?
তাঁর ফ্যাই ফরমাজে ব্যস্ত তো থাকবেই!
জিজ্ঞাসা করি যদি, অমনি তা ঢাকবেই।
কি এনেচ? সেণ্ট্, ক্রিম? না না, আর চাইনে
চকোলেট? আজকাল আর তো ও খাইনে।
শরত্‌বাবুর লেখা নতুন নভেল?—যাক;
পড়া বাকি নেই ওটা, লাইব্রেরী বেঁচে থাক।
এনেচ খোঁপার ক্লিপ্? বাঁধিনেকো চুল তো!
সাত দিনে চিঠি দিতে যে মানুষ ভুলতো—
তার আনা উপহার যে নেয় সে নিকগে—

আমি তো নেব না !—আর যাকে খুশি দিক্‌গে !
ফিরিয়ে নে যাও এই আংটি ও ব্রোচটা !
মিছে কেন রেখে দেব স্মৃতিতে এ খোঁচটা !
বন্ধুতা ?···বোঝা গেছে। হবে নাকো বলতে !
স্বপ্নেও জানিনিকো—এত জানো ছলতে ॥



# জসীম উদ্দীন

(১৯০৪)

## একখানি হাসি

দিন ভর তার বহু কাজ ছিল, এখানে ওখানে ফিরি,
যত্নে ও স্নেহে কাজের মধ্যে ফুটাইতেছিল ছিরি।
মোরে ডাকি কথা বলিবে কখন ?  ব্রজের পথের পরে,
সারা দিনমান আঁটঘাঁট বেঁধে জটিলা কুটিলা ঘোরে।
এ দেশের সব উল্টো ব্যাভার, হাটে হাটে দাও ঢোল,
কেউ শুনিবে না, কেউ আসিবে না বাধাইতে তাহে গোল।
কানে কানে কথা বলিবে যখনি অমনি সকলে আসি
না শুনেও তার টীকা-টিপ্পনী বানাইবে রাশি রাশি।
জোরে যাহা বল, কারো ভ্রূক্ষেপ হইবে না শুনিবারে
চুপি চুপি তাহা বলে দেখ দেখি কজন না শুনে পারে ?

জগৎ জুড়িয়া করে কোলাহল মল্লিনাথের মিতা,
গোপন কথার ভাষ্য লিখিছে লইয়া নীতির ফিতা।
তবু এরি মাঝে এক কোণে সে যে দাঁড়াল আমারে দেখি,
গোলাপের মতো দুটি রাঙা ঠোঁটে একখানা হাসি লেখি।
একখানা হাসি,—যেন আকাশের একখানা মেঘ ছেয়ে,
পূর্ণ চাঁদের জোছনার জল পড়ছিল বেয়ে বেয়ে।
যেন প্রভাতের সোনালী আলোক বাঁধিয়া পাখার গায়

এক ঝাঁক পাখি উড়ে চলেছিল আকাশের কিনারায়।
যেন গাঁর বধূ প্রদীপ ভাসায়ে গাঁয়ের ঘাটের জলে,
কাঁকন বাজায়ে কলস হেলায়ে দূর পথে গেল চলে।

আজিকে তাহার বহু কাজ ছিল, মোরও ছিল ব্যস্ততা,
সবগুলি তার জড়াইয়া দিল একটি হাসির লতা—
সেই লতা 'পরে ফুল ফুটেছিল, তাতে বসে মধুকর,
কথায় কথায় জোড়া দিতেছিল সোহাগের তাজ-ঘর।
একখানি হাসি দেখেছিনু তার, যেন বহুদিন পরে,
দূর দেশ হতে অতি চেনা কেউ চিঠি লিখিয়াছে মোরে।
একখানি হাসি! আকাশ হইতে একটি পাখির গান,
দুপুরের রোদে লাঙল চষিতে জুড়ালো চাষীর কান।
একখানি হাসি! গংকিনীজলে যেন বেহুলার ভেলা,
লখীন্দরের শবদেহ লয়ে কোথায় করেছে মেলা।
যেন আকশের বুকে ভেসে যায় একটি রঙিন ঘুড়ি।—
তারি 'পরে যেন বক্ষ রাখিয়া কোথা হাওয়া যায় উড়ি।
একখানা হাসি! নহে বহু কথা, নহে প্রিয়, প্রিয়তম,
প্রাণবল্লভ যদিও লেখেনি, নহে তার চেয়ে কম।

ও-যেন কথার গীতগোবিন্দ! হাফেজের বুলবুলি,
ওরি মাঝে বসি পাখায় মাখায় তারা গুঁড়ো-করা ধূলি।
একখানি হাসি! বাঁকা তরী বেয়ে এসেছে ঈদের চান্,
যেন তারি গায় লেখা রহিয়াছে ভেস্তের ফর্‌মান।



## প্রতিদান

আমার এ ঘর ভাঙিয়াছে যেবা আমি বাঁধি তার ঘর,
আপন করিতে কাঁদিয়া বেড়াই যে মোরে করেছে পর।
যে মোরে করিল পথের বিবাগী ;—
পথে পথে আমি ফিরি তার লাগি ;
দীঘল রজনী তার তরে জাগি ঘুম যে হরেছে মোর ;
আমার এ ঘর ভাঙিয়াছে যেবা আমি বাঁধি তার ঘর।

আমার এ কূল ভাঙিয়াছে যেবা আমি তার কূল বাঁধি,
যে গেছে বুকেতে আঘাত হানিয়া তার লাগি আমি কাঁদি ;
সে মোরে দিয়েছে বিষে ভরা বাণ,
আমি দেই তারে বুকভরা গান ;
কাঁটা পেয়ে তারে ফুল করি দান সারাটি জনম ভর,—
আপন করিতে কাঁদিয়া বেড়াই যে মোরে করেছে পর।

মোর বুকে যেবা কবর বেঁধেছে আমি তার বুক ভরি
রঙিন ফুলের সোহাগ-জড়ানো ফুল-মালঞ্চ ধরি
যে মুখে সে কহে নিঠুরিয়া বাণী,
আমি লয়ে সখি, তারি মুখখানি,
কত ঠাঁই হতে কত কি যে আনি, সাজাই নিরন্তর
আপন করিতে কাঁদিয়া বেড়াই যে মোরে করেছে পর।



# হুমায়ুন কবীর

(১৯০৪)

## একদিন

একদিন যারা কাছে ছিল, ছিল প্রিয়
কালের প্রবাহে সখি তাদের ভুলিও।
জীবনের বন্ধুর তরঙ্গাকুল পথে
হয়তো বাঁকের শেষে দৃষ্টিপথ হতে
অকস্মাৎ চলে যায়,—যেমনি সহসা
একদিন এসেছিলে। নিশির তমসা
মূর্তিখানি হয়তো মুছিল অন্ধকারে
তুমি এলে লক্ষ্য ধরি রাত্রি পরপারে।

যারা ছিল প্রিয় একদিন, আজি তারা
কেবল মনের স্মৃতি ক্ষীণ,—বস্তুহারা
দেহহীন প্রেত! স্মৃতির কঙ্কাল টানি
প্রেম নাহি বাঁচে, শুধু চিত্তে বাড়ে গ্লানি
পুরাতন প্রেম যদি আজি ছায়া সম
নামুক হৃদয় ছেয়ে বিস্মৃতির তম।



## আমি যারে ভালোবাসি

আমি যারে ভালোবাসি সে যদি থাকিত হেথা আজি
তবে এই মধ্যাহ্নের রৌদ্রস্নাত শ্যাম তরুরাজি
ভরিয়া উঠিত পুষ্পে, নিদাঘের নির্মেঘ গগনে
হৃদয় মুখরি মম বাঁশরি বাজিত ক্ষণে ক্ষণে।
আলোছায়া-রচা পথে বাতাসে পাইন গন্ধ ভাসে।
দূর হতে কলকণ্ঠে কপট কলহ ধ্বনি আসে।
হাসি কথা গানে সুরে মধ্যাহ্নের পরিপূর্ণ ক্ষণ
অপূর্ব ঐশ্বর্যভারে ভরি দিত সকল জীবন।

সে যদি থাকিত কাছে! এ দূর প্রবাস দেশে বসি
সকল হৃদয় ভরি একটি নিঃশ্বাস পড়ে খসি।
উষ্ণ নিদাঘের আলো আনে বহি সুখস্বপ্নছবি
মাথায় ভরিয়া ওঠে গিরিদেশ কানন অটবী।
সময় হারায় গতি অচঞ্চল স্তব্ধ হয়ে থাকে
নিদ্রিত পাইন বনে নিদ্রালস পাখি কোথা ডাকে।



# হেমচন্দ্র বাগচী

(১৯০৪)

## মুগ্ধা

মুগ্ধে, এত ঐশ্বর্য তোমার ?
চেয়ে চেয়ে চোখের পলক যেন আর পড়ে না।
এত স্তব্ধ তুমি, মনে হয় ঘুঘুর ডাকের মধ্যেও
এত অলস স্তব্ধতা নেই।
স্থির হয়ে আছি
সমস্ত দেহ মন
একটি অপূর্ব আনন্দ-চেতনার কেন্দ্রে আত্মহারা।
তিল তিল সামান্যকে নিয়ে তুমি অসামান্যা।
আমাকে শতধা বিচ্ছিন্ন করেও আশা মেটে না কিছুতেই।



## ভাঙা কোঠাবাড়ি

অনেক দিনের ভাঙা কোঠাবাড়ি,
কাঁঠাল আম নারকেলের বাগান,
তারই ফাঁকে ফাঁকে দেখি
একটি মেয়েকে
শ্যামল বনশোভার মতো,
মনের পীড়া যে দূর করে—এমন মেয়ে।

# প্রেমেন্দ্র মিত্র

(১৯০৬)

## নীল দিন

কত বৃষ্টি হয়ে গেছে,
কত ঝড়, অন্ধকার, মেঘ,
আকাশ কি সব মনে রাখে !
আমারও হৃদয় তাই
সব কিছু ভুলে গিয়ে
হল আজ সুনীল উৎসব !

তুমি আছ, তুমি আছ,
এ বিস্ময় সওয়া যায় নাকো ;
অরণ্য কাঁপিছে।
মনে মনে নাম বলি,
আকাশ চুইয়ে পড়ে
গলানো সোনার মতো রোদ।

গলানো সোনার মতো
রোদ পড়ে সব ভাবনায় ;
সোনার পাখায়,
গাহন করিতে ওঠে

নীল বাতাসের স্রোতে,

রৌদ্রমত্ত পায়রার ঝাঁক।

এ নীল দিনের শেষে

হয়তো জমিয়া আছে

সূর্য-মোছা মেঘ রাশি রাশি ;

তবু আজ হৃদয়ের

ভরিয়া নিলাম পাত্র,

এই নীল স্বপ্নের সুধায়।

হৃদয়েরে কত পাকে

স্মরণ জড়ায়ে রাখে,

মরণ শাসায়।

তবু মুহূর্তের ভুল—

ক্ষীণায়ু স্ফুলিঙ্গ তবু

অন্ধকারে হাসিয়া উঠুক।

শীতল শূন্যতা হতে

উল্কা আসে পৃথিবীর

নিষ্করুণ নিঃশ্বাসে জ্বলিতে ;

'ষ্টেপে'র দিগন্তে দেখি

আগু-পিছু তুষারের

মাঝখানে ফুলের প্লাবন।

তোমার নয়ন হতে

আজিকার নীল দিন

জীবনের দিগন্তে ছড়ায় ;
মিছে আজ হৃদয়েরে
স্মরণ জড়াতে চায়
মরণ শাসায়।



## কথা

তারপরও কথা থাকে ;
বৃষ্টি হয়ে গেলে পর
ভিজে ঠাণ্ডা বাতাসের মাটি-মাখা গন্ধের মতন.
আবছায়া মেঘ মেঘ কথা ;
কে জানে তা কথা কিংবা
কেঁপে-ওঠা রঙিন স্তব্ধতা।

সে কথা হবে না বলা তাতে ;
শুধু প্রাণ-ধারণের প্রতিজ্ঞা ও প্রয়াসের ফাঁকে ফাঁকে
অবাক হৃদয়
আপনার সঙ্গে একা একা
সেই সব কুয়াশার মতো কথা কয়।

অনেক আশ্চর্য কথা হয়তো বলেছি তার কানে
হৃদয়ের কতটুকু মানে
তবু সে কথায় ধরে !
তুষারের মতো যায় ঝরে
সব কথা কোন এক উত্তুঙ্গ শিখরে আবেগের।

হাত দিয়ে হাত ছুঁই
কথা দিয়ে মন হাতড়াই,
তবু কারে কতটুকু পাই।
সব কথা হেরে গেলে
তাই এক দীর্ঘশ্বাস বয়,
বুঝি ভুলে কেঁপে ওঠে
একবার নির্লিপ্ত সময়।

তারপর জীবনের ফাটলে ফাটলে
কুয়াশা জড়ায়,
কুয়াশার মতো কথা হৃদয়ের দিগন্তে ছড়ায়।



## আরো এক

আরো একজন আছে
নাম যার ধরি না কখনো ;
মনে পড়ে যায় শুধু
কাজ সেরে ক্ষেত ও খামারে,
ঘাম মুছে এক হাতে
জীবনের বেড়াটার ধারে এসে দাঁড়াই যখন ;
শুনি তার নিঃশ্বাসেতে উথলায় রাতের আঁধার,
শিহরায় অরণ্য গহন।

এ-বেড়া হবো না পার ;
ঘরে ফিরে গিয়ে ফের

হেঁসেলের গন্ধ নিয়ে বুকে
আলো জ্বেলে মেলাব হিসেব ;
যার কাছে যত দেওয়া-নেওয়া,
পাণ্ডা ও পুলিশ আর চালের আড়ত,
অতীত ও বর্তমান, দূর ভবিষ্যৎ।

সব বোঝাপড়া শেষে
তবু জানি কি রহিল ফাঁকি,
বিনিদ্র রজনী ধরি
রক্তাক্ত হৃদয় তাই গনিবে একাকী।



# বিমলাপ্রসাদ মুখোপাধ্যায়

(১৯০৬)

## অতঃপর

প্রেমের কবিতা লিখব বলে তো বসেছি।
অথচ এ-আমি এই কিছুদিন আগেও,
সম্বল যার অশ্রু-সজল পাথেয়,
সেই কাব্যকে শ্লেষবন্ধনে কষেছি।

যুগের ধর্ম মানতেই হবে বাঁচলে,
আমারও মনন তাই সে ছোঁয়াচ ধরেছে।
প্রথম প্রণয় যত বিস্ময়ে ভরেছে,
প্রতিক্রিয়ায় তুমি সখি তত ভাসলে!

তোমার ভাগ্য! কবিতাব বিধিলিপি
দুরূহ প্রতীক-ধোঁয়ায় করেছি কানা,
কাব্য হয়েছে শুদ্ধ কঠিন দানা,
তুমি উবে গেছ, রয়েছে শোলার ছিপি!

আজ সন্ধ্যায় বেবাক শূন্য মনে,
কৃষ্ণতিথির নিথর আকাশে চেয়ে
দেখি লাল নেই; শুধু ফিকে নীল ছেয়ে
নামে হেমন্ত নিবিড় কথার বনে।

সেথা কিছু নেই। শুধুই বেদনা-নীল
কুয়াশার ঘোরে জড়িত স্বপ্ন-সারি,
সেই ফাঁকে-ফাঁকে নরম আলোর ঝারি
ছিটিয়েছে সুর, কি আশ্চর্য মিল!

মনে রঙ লাগে। যুগান্তরের পারে
মানুষ আবার সুস্থ স্বাধীন ভাবে
স্বাধিকার-জোরে ভালোবাসা ফিরে পাবে,
হয়তো পৃথিবী হারাবে শূন্যতারে।

এখন কোথায় সত্তা তোমার-আমার?
কি সব ভাবছি— কি যে হল মোর আজ!
পরতে-পরতে খোলে মর্মের ভাঁজ
দুলে-দুলে ওঠে মন-কেমনের ভার।

ওহো! তাই বলি, স্নিগ্ধ সান্ধ্য বেশে
তুমি এলে ঘরে বেঘোর চিন্তা-শেষে!
রোজই দেখি— তবু এমন করে তো দেখিনি
তুমিই তাহলে চমক-হারানো হরিণী!



# অজিত দত্ত

(১৯০৭)

## যদি তাই হয়

একবার মনে হয়, দূরে— বহু দূরে— শাল, তাল,
তমাল, হিন্তাল আর পিয়ালের ছায়া ম্লান-দেশে
প্রেম বুঝি নাহি টুটে, অশ্রু বুঝি কোনো দিন এসে
আঁখি হতে মুছে নাহি নেয় স্বপ্ন। বুঝি এ-বিশাল
ধরণীর কোনো কোণে ফুল ফুটে রয় চিরকাল,
বসন্ত-সন্ধ্যার মোহ দক্ষিণ বাতাসে আসে ভেসে,
বুঝি সেথা রজনীর পরিতৃপ্ত প্রেমের আবেশে
প্রভাত-পদ্মের ভরে কেঁপে ওঠে তারার মৃণাল।

যদি তাই হয়, তবু সেই দেশে তুমি আর আমি
বাহুতে জড়ায়ে বাহু নাহি যাবো শান্তির সন্ধানে;
মোদের জানালা পথে বয়ে যাক পৃথিবীর স্রোত।
সে-স্রোতে কখনও যদি ভেসে আসে নীলাভ-শরৎ
তোমার চোখের কোলে, মেঘ যদি কভু মোহ আনে
সে চোখে আমার পানে চেয়ো তুমি অকস্মাৎ থামি।



# নষ্টচাঁদ

এ-আষাঢ়ে শেষ হোক কান্নার বন্যা
ও-আষাঢ়ে লেখা যাবে মেঘদূত,
ক'বছর মন দিয়ে করো ঘরকন্না
বুড়োকালে প্রেম হবে অদ্ভুত।
মুখোমুখি বসে শুধু সকালে ও সন্ধ্যায়
দম্পতি-সুখ বলো হয় কার ?
সংসার-ধর্মেতে যে মেয়েরা মন ছায়
পৃথিবীতে তাদেরি তো জয়কার।

মেয়ে মানুষের বেশি মন থাকা উচিত না,
আমাদের মন তাই পারেনিকো সামলে।
রুদ্র-গ্রীষ্মে আকাশে থাকেই তো তৃষ্ণা
সব মিটে যাবে চোখের বর্ষা নামলে।
দুটো পয়সার সাশ্রয় কিসে হবে
সেদিকে বরং পারো যদি চোখ রাখতে,
বুড়ো হয়ে যদি বেঁচে ও বর্তে রবে
পাকা-বাড়ি করে সেখানে পারবে থাকতে।

শখ-টখ যতো সবই জেনো ছেলেমানষি
কুড়ির পরে কি ও-সব রাখতে আছে ;
জীবন তো নয় সুখের জোয়ারে পানসি
আসল প্রশ্ন প্রাণটা কি ভাবে বাঁচে।
হঠাৎ সেদিন গভীর রাত্রে ঘুম ভেঙে চেয়ে দেখি
আগ্নেয়-গিরি মেঘের চূড়ায় গলিত চাঁদের ধারা।

পাশ ফিরে শুই ; চাঁদের ভেল্কি সবই জানা গেছে মেকি,
মিথ্যে শরৎ, নেহাতেই মিথ্যে আকাশ-ছড়ানো তারা।
তুমি পাশে থাকো রুপোর কাঠিতে মূর্ছিতা চিরদিন—
গৃহিণী-সচিব-শিষ্যা এবং— এবং কি জানি কী যে,
জানি না, জানতে চাইনে, জানলে রোজগার হবে ক্ষীণ,
চাঁদ তো উপোসে মরে না ; কিন্তু বেঁচে থাকা চাই নিজে।



## বিশ্রাম

সহস্র সহস্র জন্ম চলে গেলো। শতাব্দীর পর
এলো মহা-মন্বন্তর, সে তো আজ হল কতো কাল।
কুরুক্ষেত্র, পাণিপথ, পলাশীর রক্তের অক্ষর
জলের লেখার মতো মুছে গেল। স্মৃতির জঞ্জাল
দূর হোক চিত্ত হতে, অতীতের মিথ্যা ইন্দ্রজাল
ছিন্ন ভিন্ন করে এসো এইখানে বাঁধি পুন ঘর ;
এ-মুহূর্তে ভুলে যাও তুমি আর আমি জাতিস্মর,
চেয়ে ছাখো, সূর্য আনে নবজন্মে নতুন সকাল।

উনবিংশ অক্ষৌহিণী শবদেহ অতিক্রম করি
রক্তাক্ত চরণ এসো মেলে দিই হিমসিক্ত ঘাসে,
লক্ষ বর্ষ পরে যেন, এসো করি কুসুম চয়ন—
আবার নয়নে উষা, জ্যোতিষ্কেশা কন্যা বিভাবরী,
পরিস্নাত হয়ে এসো, অনন্ত পথের এক পাশে
অফুরন্ত জীবনের একখণ্ড করি আহরণ॥



# সঞ্জয় ভট্টাচার্য

(১৯০৭)

## ✓ মনে থাকবে না

মনে থাকবে না !
এই আলো, এ বিকেল, এই বেচা-কেনা,
এই কাজ— প্রেম, রাঙা জীবনের দেনা
এ নিবিড় পৃথিবীর, নিজেদের হঠাৎ এ চেনা
মনে থাকবে না।

তবু কিছু থাকবে কোথাও,
এই আলো এই ছায়া যখন উধাও
বিকেলের উপকূলে বিকেলের শ্বাস ফেলে চুপচাপ ঝাউ
আলো-লাগা, ভালো-লাগা মন— নেই তাও
তখনো হয়তো কিছু থাকবে কোথাও।

তখনো থাকবে ছবি তোমার আমার।
দেখবে পারো না একা হৃদয়ে তাকাতে তুমি আর,
যতোবার
তাকাবে দেখবে কেউ আছে তাকাবার ;
অপলক চোখ যেন কার
তোমার চোখের পাশে— হয়তো আমার।

## বেনামি

আমাদের সেই নীল উজ্জ্বল বিকেল
নেই আর— জানি জানি,
সেই ক্ষণ সেই মন করে যায় তবু কানাকানি,
মনে পড়ে সে মায়াবী পথ—
হাওয়া-মেশা হাওয়ার জগৎ,
হাওয়ার নেশায় দোলা ঝাউ-নারিকেল।

সে বিকেলে ছিল ভালোবাসা
তুমি জানো আমি জানি ছিল দুটি থরো থরো মন,
'ভালোবাসি'— তবু কেউ বলিনি তখন
ভুলে গেছি পৃথিবীর ভাষা।

ভুলে গেছি সেই ভুলে তুমি নেই নেই আর আমি
সেই পথ, সে-বিকেল আমাদের জীবনে বেনামি।



## আমার মৃত্যুকে ভুলে যেয়ো

কতো ছবি ভুলেছে তো তোমার আকাশ
কতো লাল অপরূপ কালো রুপো-রং
তাতে তুমি আলো-নীল হয়েছ বরং
হৃদয়ে শুনিনি দীর্ঘশ্বাস,
ছিল না দুরপনেয়
কোনো স্বপ্ন, কোনো স্মৃতি, কোনো ইতিহাস।

প্রাণের প্রয়াণে
ফুরোয় না সবটুকু প্রাণ,
ফুল ঝরে তবু ফুল ফোটায় বাগান,
দিনের আলোর শেষে নক্ষত্রের রাত্রি তবু থাকে
রাত্রির অনার্ত অবসানে
উষা-প্রত্যুষারা নিত্য ভোরের আবির মুখে মাখে।

আলো দাও, হৃদয়ের খুলে দাও মুখ
তোমার আলোর দান বসন্ত আনুক
অনেক অনেক প্রাণে,
পান করো প্রাণের আসব,
দেবার নেবার আছে যা-কিছু তা সব
দিয়ে নিয়ে জীবনের জেনে যাও মানে।

তোমাকে দিয়েছি আমি আমার যা দেয়
মৃত্যু থাক শুধুই আমার
আমার মৃত্যুকে ভুলে যেও॥



# সুনীলচন্দ্র সরকার

(১৯০৭)

## পৃথিবী, সূর্যকে

কাছেই তুমি, আবার তুমি
লক্ষ যোজন দূর যে,
তাই আমাকে ঘুরিয়ে দেখ
তোমার মনের সূর্যে।
তাই তো আমার ভুঁই আঙিনার
সকল প্রান্ত ঘিরে
ভাবনাটিকে বইয়ে রাখি
অসুপ্ত সমীরে।

সেই ভাবনা রাতের বেলা
নিজেকে চায় জানতে।
বুঝে সুঝে সকালে যায়
তোমায় সাক্ষী মানতে।
কি চেয়েছি, কি পেয়েচি,
কি করলাম সৃষ্টি,
কোনখানে চাই কঠোরতা,
কোন দিকে বা বৃষ্টি—

হাজার বাঁচা ছড়িয়ে আছে
হাজার চলাবলায়,
আনতে হবে সাজিয়ে মেজে
তোমার চোখের তলায়।
অনেক দিনের চেষ্টা আমার
শেষ এখনো দূর যে,
ভরসা শুধু— দেখছ আমায়
তোমার মনের সূর্যে।



# বুদ্ধদেব বসু

(১৯০৮)

## চিল্কায় সকাল

কী ভালো আমার লাগলো আজ এই সকালবেলায়
কেমন করে বলি।

কী নির্মল নীল এই আকাশ, কী অসহ্য সুন্দর
যেন গুণীর কণ্ঠের অবাধ উন্মুক্ত তান
দিগন্ত থেকে দিগন্তে :

কী ভালো আমার লাগলো এই আকাশের দিকে তাকিয়ে ;
চারদিক সবুজ পাহাড়ে আঁকাবাঁকা, কুয়াশায় ধোঁয়াটে,
মাঝখানে চিল্কা উঠছে ঝিলকিয়ে।

তুমি কাছে এলে, একটু বসলে, তারপর গেলে ওদিকে,
ইস্টিশানে গাড়ি এসে দাঁড়িয়েছে, তাই দেখতে।
গাড়ি চলে গেল।— কী ভালো তোমাকে বাসি,
কেমন করে বলি।

আকাশে সূর্যের বন্যা, তাকানো যায় না।
গোরুগুলো একমনে ঘাস ছিঁড়ছে, কী শান্ত!

— তুমি কি কখনো ভেবেছিলে এই হ্রদের ধারে এসে আমরা পাব
যা এতদিন পাইনি।

রূপোলি জল শুয়ে শুয়ে স্বপ্ন দেখছে, সমস্ত আকাশ
নীলের স্রোতে ঝরে পড়ছে তার বুকের উপর
সূর্যের চুম্বনে।— এখানে জ্বলে উঠবে অপরূপ ইন্দ্রধনু
তোমার আর আমার রক্তের সমুদ্রকে ঘিরে
কখনো কি ভেবেছিলে ?

কাল চিল্কায় নৌকোয় যেতে-যেতে আমরা দেখেছিলাম
দুটো প্রজাপতি কত দূর থেকে উড়ে আসছে
জলের উপর দিয়ে।— কী দুঃসাহস! তুমি হেসেছিলে, আর আমার
কী ভালো লেগেছিল

তোমার সে উজ্জ্বল অপরূপ মুখ! দ্যাখো, দ্যাখো,
কেমন নীল এই আকাশ।— আর তোমার চোখে
কাঁপছে কত আকাশ, কত মৃত্যু, কত নতুন জন্ম
কেমন করে বলি।



## পথের শপথ

ব্যর্থ হয়েছে দিন,
রাত্রি আমার বৃথা,
আসো নাই তুমি আসো নাই।
স্বপ্নেই হলো লীন

স্বপ্নের পরিচিতা ;

বাসা নাই তার বাসা নাই।

বিরতিবিহীন কাল

চল্লিশে দিল তাল—

আশা নাই আর আশা নাই।

ছিলো আশা ছিলো কুটিল আঁখির আখরে,

ছিলো বাসা ছিলো বিকচ বুকের চূড়ায়, সুখের শিখরে ;

মনে হয়েছিল কতবার, যেন চপল চোখের ব্যাকুল রেখায়

অশ্রু-হাসির, ছল ক'রে শুধু তোমারে দেখায় ;

মনে হয়েছিলো ঘনচুম্বন-ফেন-উচ্ছল অধর-আধার

সে শুধু উপায়, শুধু উপচার তোমারে সাধার ;

মনে হয়েছিল তড়িৎ-পরশ লাজুক আঙুলে, উদ্বেল চুলে,

চুলের ঢেউয়ের কোঁকড়া কুলায়ে

তোমারেই যেন আনলো ভুলায়ে

আমার ব্যগ্র মত্ত অধীর হাতের মুঠোয় ;

তোমার আকাশে অদ্ভুত যত চাঁদ ফোটে, তারা নারী হ'য়ে যেন

আমার ঘুমের প্রান্তে লুটোয়—

তনুর ধনুতে কানে-কানে টেনে ছিলা

মুগ্ধ, অবোধ, অমর অতনু

যখন করেছে লীলা।

দিনে-দিনে মোর পূর্ণ হয়েছে

যখনই যে-কে নো বাসনা,

মনে-মনে তারই অনুকম্পনে

শুনেছি তোমার ভাষণা।

আজ চল্লিশে এসে দেখি শেষে
আসো নাই তুমি আসো নাই।

আজকে দেখছি আশা ঝ'রে গেছে, বাসা ভেঙে গেছে,
আছে শুধু আছে ভাষা,

আর আছে ভালোবাসা।
তৃপ্ত হয়েছে শতবর্ষের উপবাসী দেহ, পূর্ণ হয়েছে প্রাণ,
তবু গান, কেন গান ?
যে-ভালোবাসায় বিবশ, বিশ্বে জড়ায়ে ধরেছি বুকে
স্বর্গ-নরকে উজাড়ি' পলকে ক্ষণিক দুঃখে-সুখে,
যে-ভালোবাসার হৃৎস্পন্দনে দুঃসাহসের হাত
ভেঙেছে সকল গতানুগতির বাঁধ—
সে-ভালোবাসার দান
এখনও হয়নি শেষ,
এখনও আমার গান
জেগে আছে অনিমেষ।

আজও যায় ডেকে চুপে-চুপে সে কে
কেঁপে-কেঁপে ওঠে প্রাণ,
পেয়ে কার সাড়া হ'লো নীড়হারা
আজও গান, মোর গান ?

জানি, সে তোমারই অসীম, অপার,
অপরূপ মধুরিমা,
কথা-বোনা পাড়ে আজও চাই যারে
পরাতে রূপের সীমা।

যুবক বয়েসে ভেবেছি, তোমার
কোনো দেহে আছে বাসা,
আজ চল্লিশে এসে দেখি শেষে
সে-বাসা আমারই ভাষা।
ভাষার যে-পথে নিত্য চালায়
ভালোবাসা তার যান,
সেই ভাষাকেই ভালোবাসা আজ
করেছে আত্মদান।
যত চলি পথে তত দেখি দূরে
তোমার বিশাল ছায়া ;—
সত্য কি শুধু পথের শপথ ?
লক্ষ্য কি তবে মায়া ?



## কোনো মৃতার প্রতি

'ভুলিবো না'— এত বড়ো স্পর্ধিত শপথে
জীবন করে না ক্ষমা। তাই মিথ্যা অঙ্গীকার থাক।
তোমার চরম মুক্তি, হে ক্ষণিকা, অকল্পিত পথে
ব্যাপ্ত হোক। তোমার মুখশ্রী-মায়া মিলাক, মিলাক
তৃণে-পত্রে, ঋতুরঙ্গে, জলে-স্থলে, আকাশের নীলে।
শুধু এই কথাটুকু হৃদয়ের নিভৃত আলোতে
জ্বেলে রাখি এই রাত্রে— তুমি ছিলে, তবু তুমি ছিলে।



## বর্ষার দিন

সকাল থেকেই বৃষ্টির পালা শুরু,
আকাশ-হারানো আঁধার-জড়ানো দিন।
আজকেই, যেন শ্রাবণ করেছে পণ,
শোধ ক'রে দেবে বৈশাখী সব ঋণ।
রিমঝিম ঝরে অঝোরে অন্ধ ধারা,
ঘনবর্ষণে আপাত-আত্মহারা
পৃথিবীতে যেন দিন নেই, রাত নেই ;
স্তম্ভিত কাল মেঘ-মায়ালোকে লীন।

পথের পাথরে উঠছে জলের ধোঁয়া,
উঁচু গাছগুলি মাথা নিচু ক'রে চুপ ;
বস্তুগলিত তরলিত এই দিনে
সেই ভালো হয়, সব যদি যায় খোয়া।
তবু ন-টা বাজে, তবু ছাতা হাতে নিয়ে
ট্র্যামে চ'ড়ে বসি আপিশের অভিসারে,
কেরানিকীর্ণ খাঁচার রন্ধ্র দিয়ে
থেকে-থেকে লাগে সিক্ত কোমল ছোঁয়া।

লুপ্ত, নিভৃত, অমর্ত্য এ-দিনেও
মস্ত শহর ব্যস্তমুখর কাজে,
মানুষ-মুষিক বন্দী যে-পিঞ্জরে
আজো খোলা আছে গো-গ্রাসী তার হাঁ-যে।
তারি অদম্য অনতিক্রম্য টানে
অগণ্য ছাতা পথ ক'রে আছে কালো,

বিত্তশালীও মুক্ত-ইচ্ছা নয়,
কর্মঠ মুখে চলেছে মোটরযানে।

আমি সেই ভিড়ে নিঃশেষে মিশে গিয়ে
চলি একাগ্র নিরুপাধি, নামহীন।
হাড় থেকে কেউ নিংড়ে নিয়েছে মজ্জা,
পায়ে-পায়ে বাজে জীর্ণ জুতোর লজ্জা,
ব্যর্থ জীবন মূর্ত করেছে যেন
দু-দিনের দাড়ি, রজকরহিত সজ্জা।
জীবন-ডোবানো বৃষ্টি যখন ঝরে
সময়-হারানো স্বপ্ন-জড়ানো দিনে
শ্রাবণ-তাড়ানো উগ্র-বিজলী-জ্বলা
শত নিশ্বাসে আবিল রুদ্ধ ঘরে
আজ বাঁধা পড়ে আগামী কালের ঋণে।

দিন শেষ হয়; বৃষ্টিশেষের নেশা
নিষ্ক্রিয় মেঘে এখনো থমকি' আছে,
ক্ষণিক হলুদ-সবুজ-সোনায় মেশা
অলীক সন্ধ্যা পুন বর্ষণ যাচে।
আহা, সুন্দর এ-পৃথিবী, এ-জীবন,
বিনামূল্যেই অমূল্যতম দান
পণ্যরাশির জঘন্য অনটন
দেহধারীটারে যত দুঃখই দিক
অতল অগমে মুক্ত আমার প্রাণ।
জীবিকা-যন্ত্র যখনি দিয়েছে ছাড়া
তখনই শ্রাবণ পরালো আমার বুকে

সোনায় শ্যামলে গাঁথা তার মালাগাছি।
কত ভাগ্য যে বেঁচে আছি, বেঁচে আছি।

ক্লান্ত, মুক্ত, বিক্ষত, উৎসুক,
ক্ষুদ্র গৃহের ছুর্গে চলেছি ফিরে,
কখনো আবার পাবো না যে-দিনটিরে
তারই শেষ স্মৃতি এখনো আকাশে আঁকা।
গলিটা বিশ্রী, পিচ্ছিল আঁকাবাঁকা,
অসতর্কেরে বেঁধে কর্কশ ধোঁয়া
পেঁচিয়ে-পেঁচিয়ে ওঠে তর্কের মতো
বাদলা দিনের ভিজে কয়লার ধোঁয়া।
বিষণ্ণতার নিঃসাড়তার নেশা
আমার বুকের নিঃশ্বাস কেড়ে নিয়ে
বিশ্বের ছবি মুছে দেয় মন থেকে।
— ভাঙলো চমক বাড়িতে ঢুকতে গিয়ে।

মৃছু ভঙ্গিতে আধেক ছুয়ার ধ'রে
দাঁড়িয়ে আছে সে রঙিন শাড়িটি প'রে,
মাথার উপরে আধেক ঘোমটা টানা
আধেক ফেরানো মুখটি আড়াল ক'রে।
সব কেড়ে নিতে পারেনি দিনের ফাঁকি,
তবু আছে রাত, তবু কিছু আছে বাকি,
শূন্য মনের সুপ্তির গহ্বরে
পূর্ণতা এনে আলোর অন্তরাতে
সন্ধ্যাদীপের প্রতীক্ষা জ্বলে যেন
একখানা ক্ষীণ, কনকরিক্ত হাতে।

মনে হ'লো তারে চিনি, তবু চিনি না যে,
বুঝি না কী-কথা কেমন ছন্দে বলি,
দরিদ্রতার লক্ষ ছিদ্র ভ'রে
অবাধ, অগাধ, বিশাল শ্রাবণ ঝরে
কদম্ববনে বিকশে অন্ধ গলি।
হৃদয়-রূপক কিছু নেই, কিছু নেই,
নেই বেলফুল, রজনীগন্ধা, জুঁই,
চুপ ক'রে শুধু চেয়ে থাকি তার মুখে,
চোখ দিয়ে শুধু কালো চোখ দুটি ছুঁই।
চিরন্তনীর অলক্ষ্য অভিসার
পার হ'য়ে এসে তুচ্ছের বঞ্চনা
বলে কানে কানে, 'আমার অঙ্গীকার
ভুলবো না আমি, কোনোদিন ভুলবো না।'



## কবিমশায়

কবিমশাই, অনেক তো ধান ভানলেন ;
বলুন এবার, বলুন দেখি সত্যি করে,
ব্যাপারটা কী ? আপনি— হ্যাঁ, আপনি নিজে
দেখেছেন তো প্রেমে পড়ে ?

ঠিক না ? তা বলুন না সে কেমনতর ?
সোজা কথায় বুঝিয়ে বলুন ;
লোকরা যার তাড়ায় ছোটে নানান পাড়ায়
সেইখানে কি প্রেমের আগুন ?

তা— হলে তো শরীরটাতেই সব মিটে যায়।
কিন্তু, দেখুন, মনও আছে ;
মুশকিলটা এই যে মনের আরজি যত
পেশ করা চাই ওরই কাছে।

যেমন ধরুন, কাউকে দেখামাত্র যদি
ঠিক চিনলেন মনের মানুষ,
কেমন করে পাবেন তাকে ? কোন ফিকিরে
এক জোড়া মন, দামাল, বেহুঁশ,

মিলতে পারে ? না গো মশাই, কবুল করুন,
ছটফটানি সবই খাঁচায় ;
উড়তে হলে একলা যাবেন ; মিলতে হলে—
মিলতে হলে শরীরটা চাই।

কেমন মজা ;— শরীরটাকে নিংড়ে ছিঁড়ে
কিছুতেই কি ইচ্ছা পোরে !
আবার মনের সঙ্গে মনের মোকাবিলায়
শরীর এসে জখম করে।

ভালোবাসা ? তা দেখুন না ভালো আমরা
কত কিছুই বেসে থাকি,
সোনাপিসি, কানা বেড়াল, টেবিলচেয়ার
ইত্যাদি সব টুকিটাকি

যাদের সঙ্গে স্মৃতি জড়ায়। তেমনি বিয়ে,
ঘরকন্না, সঙ্গে খাওয়া, করুণ রঙিন
পিছন-ফেলা পথের কথা চোখে-চোখে—
যৌবনের আর মেয়াদ ক-দিন।

শরীর কিংবা স্মৃতি নিয়ে আমরা আছি।
আচ্ছা এখন বলুন দেখি,
এই যত সব খুচরো নিয়ে জীবন কাটে,
তাদের সঙ্গে প্রেমের কী ?

মনে করুন আপনি যখন দেখেছিলেন
একটি মেয়ের হাতের নড়া
ঝলক দিয়ে অন্ধকারে মিলিয়ে যেতে
তারই নাম তো প্রেমে পড়া ?

তখন যে-সব পাতাল-ঠেলা উথালপাতাল
দিয়েছিলো পাগল করে,
সে-উৎসাহ, সে-অশান্তি, সেই আনন্দ
বলুন তো তা কোথায় ধরে ?

কাকের রূপে অবাক হয়ে তাকান যখন ;
কিংবা, চৌরঙ্গি-মোড়ে
হঠাৎ কেঁপে থমকে দাঁড়ান কোনো কবির
পুরোনো লাইন মনে পড়ে,

এ-সংসারে সেই প্রেম কি ধরে কোথাও
আপনাদেরই মনে ছাড়া ?
আর সেখানে আয়ু তো তার এক-আধ মিনিট ;
না, কাটে না কারোই ফাঁড়া।

তাই তো বলি, এত যে গীত বাঁধলেন
আপনাদেরই গোপন সে-গান ;
আমরা দেখুন বেঁচে থেকেই সুখে আছি,
আমাদের আর কেন শোনান।



# বিষ্ণু দে

(১৯০৯)

## ঘোড়সওয়ার

জনসমুদ্রে নেমেছে জোয়ার,
হৃদয়ে আমার চড়া।
চোরাবালি আমি দূরদিগন্তে ডাকি—
কোথায় ঘোড়সওয়ার ?

দীপ্ত বিশ্ববিজয়ী ! বর্শা তোলো।
কেন ভয় ? কেন বীরের ভরসা ভোলো ?
নয়নে ঘনায় বারে বারে ওঠাপড়া ?
চোরাবালি আমি দূরদিগন্তে ডাকি ?
হৃদয়ে আমার চড়া ?

অঙ্গে রাখি না কাহারো অঙ্গীকার ?
চাঁদের আলোয় চাঁচর বালির চড়া।
এখানে কখনো বাসর হয় না গড়া ?
মৃগতৃষ্ণিকা দূরদিগন্তে ডাকি ?
আত্মাহুতি কি চিরকাল থাকে বাকি ?

জনসমুদ্রে উন্মথি' কোলাহল
ললাটে তিলক টানো।

সাগরের শিরে উদ্বেল নোনাজল,
হৃদয়ে আধির চড়া।

চোরাবালি ডাকি দূরদিগন্তে,
কোথায় পুরুষকার ?
হে প্রিয় আমার, প্রিয়তম মোর!
আয়োজন কাঁপে কামনার ঘোর,
অঙ্গে আমার দেবে না অঙ্গীকার ?
...
হাল্‌কা হাওয়ায় বল্লম উঁচু ধরো।
সাতসমুদ্র চৌদ্দনদীর পার—
হাল্‌কা হাওয়ায় হৃদয় দু'হাতে ভরো,
হঠকারিতায় ভেঙে দাও ভীরু দ্বার।

পাহাড় এখানে হাল্‌কা হাওয়ায় বোনে
হিমশিলাপাত ঝঞ্ঝার আশা মনে।
আমার কামনা ছায়ামূর্তির বেশে
পায়ে পায়ে চলে তোমার শরীর ঘেঁষে।
কাঁপে তনুবায়ু কামনায় থরোথরো।
কামনার টানে সংহত গ্লেসিআর।
হাল্‌কা হাওয়ায় হৃদয় আমার ধরো,
হে দূরদেশের বিশ্ববিজয়ী দীপ্ত ঘোড়সওয়ার!

সূর্য তোমার ললাটে তিলক হানে।
নিঃশ্বাস কেন বহিতেও ভয় মানে!
তুরঙ্গ তব বৈতরণীর পার।

পায়ে পায়ে চলে তোমার শরীর ঘেঁষে
আমার কামনা প্রেতচ্ছায়ার বেশে।
চেয়ে দেখ ঐ পিতৃলোকের দ্বার!

জনসমুদ্রে নেমেছে জোয়ার—
মেরুচূড়া জনহীন—
হাল্‌কা হাওয়ায় কেটে গেছে কবে
লোকনিন্দার দিন।

হে প্রিয় আমার, প্রিয়তম মোর,
আযোজন কাঁপে কামনার ঘোর।
কোথায় পুরুষকার?
অঙ্গে আমার দেবে না অঙ্গীকার?



## এল্‌সিনোরে

এ কী বৈশাখী সারাদিন আজ ধারা
এখানে, এখানে শীতল বন্যা বজ্রে ও বিদ্যুতে
আজ এই, আর কাল হয়তো বা শ্মশানকালীর জ্বালা,
এক ফোঁটা জলকণা নেই, চোখ
এমনি কি চোখ অশ্রুবাষ্পহারা!

তোমার হৃদয়ে ঘরভাঙা পাক ঠাঁই
তোমাকে আজকে হাওয়ায় হাওয়ায় চাই
বটের ছায়ায় চৈতালী নিঃশ্বাস।

এখানে যখন প্রসাদ ওখানে প্রতিবেশী উপবাসী
ওদিকে আকাশ মুক্ত অথচ এল্‌সিনোর তো কারা
দানেমার্কের রাজাসনে লাগে ঘুণ
হাওয়ায় কলুষ লুব্ধপাপের খুন।
তুমি আনো আজ জীবনের বিশ্বাস।

দুই তটে এসো বাঁধি বৈশাখী বন্যা
পাগলা হাওয়াকে গড়ে তুলি এসো দৈনন্দিন দ্বৈতে
আমার মরুভূ আমার অকালবৃষ্টি
বাঁধব দুজনে পাহাড়ভাঙানো তটে তটে গড়া ঝর্ণা
পরস্পরের সাধারণ্যেই তোমাকে চাই অনন্যা।

চিন্তা আমার গুহাহিত, উদ্দেশ
রাজায় পায় না, হন্তারকের হাতে
অধরা চিন্তা, এদিকে হৃদয় হৃদয় আমার মাতে
পাহাড়ে সাগরে রাজপথে পথে দুর্গের দৃঢ় ছাতে।
হোরেশিও শুধু চেনে সে ছদ্মবেশ।

শোনো ওফেলিয়া দোঁহার আত্মদানে
তোমার শরীরে সারেঙীর গানে গানে
জীবনের মহামৃদঙ্গে নাচে অর্ধনারীশ্বর।
মন দাও প্রাণ দাও সারা দেশে অনাচারে জর্জর।

তোমার মুখের আশ্বাসে পাই আশা
কূটচক্রের অন্ধ আঁধারে ভাষা
তোমার উৎসে যদি পাই উচ্ছ্বাস।

ওরা কি সবাই দেখেনি বিরাট ছায়া
বধির কালের অতন্দ্র অধিপতিকে ?
এ প্রেতলোকের দুর্গন্ধে কি আমি শুধু দিশাহারা
এল্‌সিনোরের অলিতে গলিতে শিউরে ওঠেনি সাড়া ?
শপথ জানাই আমি তো জানাই শপথ।

পিতৃপুরুষ আমিই বইব জীবনের দায়ভাগে
বন্ধু আমার মানবতা তার স্মরণে দীর্ঘকাল মানবসভ্যতার।
আর আছ তুমি হে তন্বী সংহতি
মেলাও অতনু-রতিকে।

বন্ধু আমার বিশ্ব মিলায় হাতে।
তোমার প্রভাত বিলাও আমার রাতে
আশা হতাশার অগম প্রত্যাশায়।

তুমি যৌবন জীবন মূর্তিমতী
ভাস্বর তনু তুমি আগামীর সতী
তুমি নির্মাণ ধ্রুতারার গান
আমার ঘৃণাতে প্রেমে দাও দিক
তুমি সখী বধূ মাতা হে প্রেয়সী তুমিই প্রাকৃত গতি।

তোমার সত্তা প্রগতি মেলাও আমার আকস্মিকে
হঠাৎ মেঘের অকাল ধারায় মেটে না আমার তৃষা
দিশাহীন ঘোরে আমার শপথ এলোমেলো চৌদিকে।

নবীন তোমার দুবাহু আমারই পিয়ালগাছের শাখা

বৃদ্ধ পিতার বৃথাই অন্ধ দাবি
( মাটির কি দাবি কুরুবক মন্দারে ? )
কে বাপ কে ভাই জীবনের দাবি ধুয়ে দেয় যারা পদলেহী
চাটুকারে।

তুমি জয়গান আষাঢ়ের গান মেঘে মেঘে একাকার
এস তুইজনে মৃত্যুর পূতি দূর করি খরস্রোতে
জুঁই-চামেলিতে সুবাস ছড়াই স্বচ্ছ হাওয়ায় হাওয়ায়
জীবনের তটে তটে বিস্তারি নবজীবনের পলি।
এল্‌সিনোরের নরকে দিয়ো না বলি
তোমার এ দিনেমারে।

হাওয়ায় হাওয়ায় হাতে হাতে নীড় দাও
দ্বন্দ্বমুখর অবসাদ ছিঁড়ে নাও
মুখে এনে দাও প্রস্তুতিঘন ভাষা।

কালের বাগানে মিনতি আমার শোনো
ওফেলিয়া তুমি মিথ্যা হিসাব গোনো
এনো না কো চোরাগলি
বাঁচবে না তবে গ্রামের মরাই মরবে শহরতলী।

পিশাচেরা আর পিশাচসিদ্ধদলে উদ্বায়ু সন্ত্রাসে
ছেয়ে গেল দেশ
এবারে তো হবে ভাঙতে এ বিকিকিনি দীর্ঘ আশার বলে
এই প্রেতলোক জীয়াতে তো হবে স্বপ্নের হলাহলে।

সে সূর্যোদয়ে তুমিই তো ফুল
কিম্বা কালের বাগানে আমার ঘুমভাঙানিয়া মালিনী।
ঘোচাও আমার অধীর ছদ্মবেশ ॥



## অন্ধকারে আর

অন্ধকারে আর রেখো না ভয়,
আমার হাতে রেখো তোমার মুখ,
দুচোখে দিয়ে দাও দুঃখসুখ
দুবাহু ঘিরে গড়ো তোমার জয়,
আমার তালে গাঁথো তোমার লয়

অসহ আলো আজ ঘৃণায় দগ্ধ,
দূষিত দিনে আর নেইকো রুচি,
অন্ধকারই একমাত্র শুচি,
প্রেমের নহবত ঘৃণায় স্তব্ধ।
আমার হাতে ঢাকো তোমার মুখ ॥



## নদীর উৎস যদি জানা থাকে

তুমি যবে পাশাপাশি, বৃষ্টি থামে, রৌদ্রও প্রসাদ ;
তোমার শরৎ সত্তা স্বচ্ছ লঘু সমৃদ্ধ মধুর।
কখনো বা আশ্বিনের শাদা মেঘ, কখনো ঘনায় রং
সূর্যাস্তে বা সূর্যোদয়ে,

পৃথিবীর মেলডিতে লাগে যেন আকাশের সিমফনিক স্বুর ;
হয়তো বা মুহূর্ত পশলা লাল পথে সবুজে স্নুনীলে
এনে দেয় স্বচ্ছতর স্বাদ।
শ্রাবণে তোমার স্মৃতি, মাঘে থাকো চেতনায় মিলে,
তোমার সত্তার সত্য তোমাতে বা তোমাতে আমাতে
শেষ নয়, সে বরং ব্যাপ্ত হয় শব্দের তরঙ্গ যেন
রেশে রেশে দিনে দিনে বছরে বছরে
জীবনের স্তরে স্তরে রূপান্তরে উত্তীর্ণ নিখিলে।

আমার যে দিনগুলি তুলে তুলে ভরেছ আঁচলে,
জানো সে কি কতো দিন, কতো রঙে বিচিত্র রঙিন ?
আজ তুমি কাছে নেই, আছে শুধু একটি আকাশ
আমার সত্তাকে ঘিরে।
আজ ফিরে ফিরে তাই যেদিকে তাকাই
দেখি সেই দিনগুলি তোমার আমার সেই দীর্ঘ ইতিহাস,
খুলে খুলে দেখি তার রূপান্তর,
এদিকে স্মৃতিতে স্থির, আততিতে প্রতিন্যাস,
অথচ একটি স্রোত, দুঃখে সুখে নব নব পরিণতি,
ছেদহীন, অমাবস্যা পূর্ণিমায় সন্ধ্যায় সকালে
ঘাটে ঘাটে এদেশে ওদেশে স্থানকালে মেশে
তোমার বিকাশে আর আমার বয়সে,
উভয়ের পরিণতি, রূপান্তর উভয়ত এবং স্বতই
মানুষে মানুষে, সমাজে সংসারে, আমাদের উত্তরপুরুষে
সংলগ্ন সন্তত।
সেই দিনগুলি আনি দূরের আড়ালে ফের কথা বলে বলে
ঘুঘুর কূজনে তীব্র ছায়াচ্ছন্ন স্তব্ধতায় তোমারই আঁচলে।

আজ চৈত্র বৈশাখের তাপে দোলে
হাওয়া কাঁপে রৌদ্রে থরোথরো,
পাহাড়ে প্রান্তরে তাপ পাণ্ডুর আকাশে প্রায় লীন,
দুপুর বাতাসে সদ্য নতুন পাতার চাপে
ঝরো ঝরো পাতা পড়ে
পাতা ওড়ে ঘুরে ঘুরে ছড়ায় ওড়ায় উড়ে উড়ে পাকে পাকে জড়ো
নিঃশ্বাসের ফাঁকে ফাঁকে আলিঙ্গনে কথার মতন,
কোথাও বা আকাঙ্ক্ষায় যৌবনের দিন বউল ঝরায়,
মাটির পরাগ ওড়ে ফলন্ত চৈতালী গানে
উন্মুখ প্রকৃতি গন্ধে গন্ধে ভারাতুর
আম জাম কাঁঠালের বনে।

তোমার ফলন্ত সত্তা স্মৃতি আজ নিবিড় শ্রাবণ কিম্বা ভাস্বর শরৎ
আমার জাগায় স্বপ্নে আকাঙ্ক্ষার মাটি আর ঘনিষ্ঠ আকাশে,
তোমার জীবন্ত সত্তা দেহেমনে বিস্তৃত আকাশ
অতীত ও ভবিষ্যৎ
জীবনে জীবনে পূর্ণ
তোমাতে আমাতে এক, দিনরাত, কতো দিন,
সমগ্র বছর এক, গোটা এক আয়ুষ্কাল,
বহু ব্যাপ্ত স্থানে কালে,
জীবনে জীবনে কর্মে রূপান্তরিত তবু এক
উভয়ে ও উভয়ত সম্বন্ধের নদী এক বিচ্ছেদ মিলনে—
নদীর উৎস যদি জানা থাকে জানাই তো থাকে
তাহলে বিস্তার তার দিনে দিনে গ্রামে গ্রামে
শহরে শহরে দেশে দেশে সকালে বিকালে রাত্রিতে দুপুরে
ঋতুতে ঋতুতে বাঁকে বাঁকে জল দিয়ে

ফসল বিলিয়ে ফুল ফল দিয়ে ঘুরে ঘুরে সমুদ্রের মুখে
মোহানার শেষে সমুদ্রের বুকে আত্মদানে
জানা থাকে যদি জীবনের সেই নৃত্য
কালের নূপুর এক ও বহুর বহুধায় একই ইতিহাস—

আমার বৈশাখে তুমি শ্রাবণেরই সেই নদী
প্রেমের লাবণ্যে স্নেহে কর্মিষ্ঠতায় আশ্বিনের স্বচ্ছ স্রোত
পাড়ে পাড়ে ঝিকিমিকি এক ও অনেক।
আমাকে থাকতে দাও তোমার দিনের পাড়ে পাড়ে
মাটি কিম্বা একই সে আকাশ।



## আলেখ্য (২)

চামেলি মিলেছে একটি মানুষে,
সান্নিধ্যের প্রসাদে তার নৈরাত্ম্যের নম্র বিষাদ
যেন ধূপে ধূপে ব্যক্তিস্বরূপ কর্মীর মতো কর্মে
প্রাত্যহিকেই নিজেকে পেয়েছে বিলিয়ে বারংবার।

কথা বলে যেন আম-জামে পাতা ঝরে,
যেন-বা পাহাড়ে নদীর বালিতে ঝিরিঝিরি সোনা জ্বলে,.
নীরবতা তার বাগানে শিশির.
গাছে গাছে লাগে বউল।

চাহনিতে তার যাত্রারম্ভ, নতুন ঘাসের পথ,
তুই দিকে চলে ঋজু ও সুঠাম তাল,

মাঝে মাঝে দৃঢ় শাল কখনো-বা পলাশের বঙ্কিমা,
এই ছায়া এই রৌদ্রের ঝিকিমিকি।

সে যখন পাশে তখন সবাই ভোলে,
চলে যায় আর রেখে যায় শত টুকরা
ছোটো ছোটো দিনরাতের সজাগ সতর্ক শত কাহিনী।
সে যেন মাঘের রৌদ্রে ছড়ানো আকাশ
মধুর মধুর ব্যাপ্ত বর্তমানে,
আমরাই ঘুরি অতীতে অতীতে মেঘের ভবিষ্যতে।



# অরুণ মিত্র

(১৯০৯)

## উৎসর্গ

ধ্বংসের প্রান্তরে হিরণ্ময় আমার ভাবনা
তোমাকে উৎসর্গ করলাম
তোমাকে স্মরণ করলাম
রোদের জোয়ারে জ্যোৎস্নায় অনবদ্য রঙে
আলোর গন্ধ মাখিয়ে
মৃত্যুকে অতিক্রম করে
অবিরাম গতির শিখরে
দৃষ্টির সমস্ত আকুলতা নিয়ে
তোমার দিকে ঘুরলাম
নিজেকে উৎসারিত ক'রে সামনে উপরে সব দিকে
তোমার জন্য ছড়িয়ে রাখলাম অভ্যর্থনা
জানি তুমি যখন পা দেবে অকালের মাটিতে
তার হৃদয় ভরবে জলের কলকলে
অঙ্কুরের গুঞ্জনে প্রতিবিম্বে ঝলমল
আকাশের আলিঙ্গনে।

আমি চোখ খুলেই আকাশের যে-প্রান্তে
সকালকে খুঁজি

সেখানে ভারি নিঃশ্বাস জমে ওঠে
এক একটা দিন যেন কবর
চাপা পড়ে হাসি ভালোবাসা
সমবেদনার ভাষা হাতড়ে ফেরে দেয়ালে দেয়ালে
খুশির খেয়ালে উজ্জ্বল হবার মুখ
থমকে যায় দরাজ গলার স্রোত
ভাটার টানে বয়
ক্লান্ত বেলা ধুলোয় ধূসর
সকালের অবসর করুণ দৃশ্যে ভেঙে পড়ে।

ঘুমের পর মেয়ের দল আসে
শহরের আনাচে কানাচে
তাদের রাতের প্রদীপের ছায়া
ঘোমটায় ওড়নায় থরথর করে
তারা আসে কুয়াশার মতো
ক্ষতবিক্ষত পথে
হাটবাজারে
অস্পষ্ট বন্দরের পসরার ভিড়ে —
কে শুনবে সম্ভাষণ
আপনার জন কে চিনবে
কে কড়ি গুনবে ভালোবাসার
বুকের মধ্যে মুমূর্ষু কত অহঙ্কার
মেয়েরা আসে তাদের ঘুমভাঙা চোখের
অন্ধকার নিয়ে।

নিঃসঙ্গ চিলের ডাকে পানাপুকুরের মতো কাঁপে

মরা খেত
আলের ধাপে ধাপে ওরা নেমে যায়
দলকে দল
বর্ষার ঢল যেন চকিতে দেখা কীর্তিনাশার পাড়ে
জোড়া জোড়া নিটোল বুক
বোঝার মতো ভারি হয়ে আসে
শিশুদের ক্ষীণ চিৎকার
চলার তালে ওঠে পড়ে
শুধু যেখানটা ইটের পাঁজা পোড়ে শিখা ওড়ে
সেখানে এক আহামরি আভা লাগে।

নিভন্ত চোখ ঘুমে ঢুলে এলে
কালো চুলের বন্যা তুললে কপালের টিপে
রহস্য ঘনালে
স্বপ্নের ঐশ্বর্য উবে যায়
বিশ্রামের জমি এমন ক'রে উথলে ওঠে এমন ক'রে
নিবিড় মেঘে মেঘে তেপান্তরের নিরুদ্দেশ ঝড় লাগে

বিধ্বস্ত তন্দ্রা আর জাগরণ
একাকার হয়ে থাকে
এক অশান্ত নীহারিকা প্রসারিত
বর্তমান থেকে ভবিষ্যতে
বাষ্পের পরিমণ্ডলে পৃথিবীর জন্মের মতো
তোমার মুখ জাগে
তার উদ্দেশে আমাকে সমর্পণ করলাম।



# বিমলচন্দ্র ঘোষ

(১৯১০)

## কোকিল

পুরনো ফাগুনে পুরনো কোকিল যখন ডাকে
জানি না কাকে,
মনে পড়ে যায় দুপুর বেলায়
যেই ফাঁক পাই কাজের ঠেলায়,
দক্ষিণ থেকে উষ্ণ উদাস বাতাস বয়
আকাশময়।

কবে যে কখন বয়স বেড়েছে
কত সঙ্গীরা সঙ্গ ছেড়েছে
নতুনেরা কত এসেছে
সকালসন্ধ্যা দুই দিগন্ত রঙের প্লাবনে ভেসেছে।

আজো ফাল্গুনে বসন্ত আসে মূর্চ্ছনা কাঁপে পঞ্চমে
নানা অকারণ চিন্তায় মন থমথমে,
সূর্যের পানে চেয়ে থাকে রাঙা পলাশবন
উদাস মন,
ক্লান্ত জীবনে পুরনো কোকিল যখন ডাকে
জানি না কাকে—

মনে পড়ে যায় বড় অবেলায়
নানা ঝঞ্ঝাটে বসন্ত যায়
বনপথে শুনি চিরদিনকার কোকিল ডাকে
কাজের ফাঁকে !!



## ঘরোয়া

তোমায় শোনাব প্রেমের কাব্য এমন ভাগ্য করিনি
শোনালে হয়তো শোনাতে ওষ্ঠ বাঁকায়ে,
'কোথায় শিখলে এত ঢঙ এত রঙ্গ ?
বানিয়ে বানিয়ে মন-ভোলানোর যত মিছে কথা লিখলে !
জ্যান্তে দাও না ভাতকাপড়
মলেই করাবে দানসাগর
আহা মরে যাই, শখের আদর !
এসব ছলনা বলো না কোথায় শিখলে ?'

তোমায় শোনাব প্রেমের কাব্য এমন ভাগ্য করিনি,
এ সংসারের বোঝা বহে শুধু মরেছি ;
ফুলের মুকুট মাথায় কখনো পরিনি
এ যাবৎ তাই জ্বালাপোড়া নিয়ে কাব্য রচনা করেছি।
প্রেমের কবিতা শুনে
যত খরশান বাণ আছে তব তূণে
পাছে একে একে বিঁধে দাও বুকে
প্রেমিক না হয়ে স্বামীরূপ তাই ধরেছি।

রসিকতা করে যখনি তোমায় বলেছি প্রেয়সি, প্রিয়ে,
মুখভার করে তখনি বসেছ ধোপার হিসেব নিয়ে।
কুড়ি পেরুতেই হয়ে গেছ পাকাগিন্নি,
উপবাস করে মাঝে মাঝে দাও সত্যনারাণে সিন্নি।



# জ্যোতিরিন্দ্র মৈত্র

(১৯১১)

## স্বগত

মৃদু হাতে ছুঁই মুঠি ভরে নিই তোমার ও মুখ
সন্ধ্যাকালে।
প্রান্তর ঘেঁষা মনেরে বুঝাই,
রজনীগন্ধা শত যোজনে তো একটি ফোটে
এখন, যখন
আমারই আয়ুর অলিন্দে এসে কিশোর এ চাঁদ
বাঁশের খোঁচায় জরজর এই বাঁশবাগানে,
গৃহ উপান্তে,
এই মুহূর্তে।
উপন্যাসে কি চন্দ্রালোকে,
বায়ুকুঞ্চিত দীঘি হেসেছিল বালখিল্যের অনাহত
হাসি? অবাক মেনেছি এ নির্বেদে!
কুচিকুচি করে ছিঁড়ে-ফেলা প্রেমপত্র এ যে!
প্রেমের এ পথ সুগম তো নয়।
আত্মপ্রসাদ নেই তবু বলি
ভুলে গেছি কবে দেখেছি আকাশ জুড়ে
তোমার বিলোল কটাক্ষ। মোরে হেনেছে
চিন্তা, অনিদ্রা আর তিরস্কৃতি,
তোমার স্মরণ।

মুখে মুখে সব সতীর্থেরা তো ছড়া কেটে গেছে
দেয়ালে এঁকেছে ব্যঙ্গ চিত্র।
লজ্জাই করে।
তবু এ আবির্ভাব।
আগমন নয়। চারুসজ্জার মেখলায় ঘেরা
তোমার চরণ ফুটায় কমল অন্ধকারে।
অদ্ভুত লাগে—চাঁদে-পাওয়া কাক ডেকে যায় বারে-
বারে আকাশের ভদ্র কোণে
কোকিল দুরূহ—
গৌরীশৃঙ্গে তুষার সমাধি পেয়েছে কবে—
বাহাদুরি নয়—দুঃখে জানাই।
বিদূষকও নই। প্রতিদিন আমি অন্ধকারে
অস্তিত্বের পালোয়ানী পেশি সজোরে নাচাই।
মনের উলূকী কর্কশ ডাকে রাত্রি কাঁপায়।
দিনের আলোকে কোনো বন্ধুকে বলি বুক ঠুকে :
প্রেমের ব্যাপারে যৌথ ব্যবসা প্রবঞ্চনারই
সামিল, নতুবা বন্ধুকৃত্যে ত্রুটিতালিকার
বোঝা বেড়ে যায়। দুটি বালিকার
মন নিয়ে তুমি বাঁয়া তব্‌লার বোল ফোটাবে কি
এই আসরে।
বন্ধু ছেড়েছি।
অহরহ কোনো প্রেয়সীরে ডাক দিয়েছি জীবনে
উন্মন ক্ষণে।
এদিকে হঠাৎ দুটি পায়ে লাগে বিষম তাড়া—
খেটে খুটে খাওয়া, নিঃশেষ হওয়া ক্ষয়ে যাওয়া
পেশি নিয়ে কি পোষায়?

তবু এ ধাবন কুর্দন যেন সার্কাসী ঘোড়া।
তবু এ ভাগ্য লাঞ্ছনা পায় আমারই হাতের প্রবল ঘ্যায়ে।
শ্রমসাধ্যের ঘামে ভেজা মনে, এই প্রান্তরে
তোমার স্মরণ রজনীগন্ধা শত যোজনে তো একটি ফোটে।



# দিনেশ দাস

(১৯১৫)

## সবুজ দ্বীপ

দূরের ওই সবুজ দ্বীপ
যেন ফিকে কাঁচপোকার টিপ
কার মসৃণ ললাটে !
যেন ঝলমলিয়ে ওঠে
রাতের তারার মতো সবুজ অস্থিরতায়,
কী সুন্দর ওই ছোট্ট সবুজ দ্বীপটি !

সাবানের ফেনার মতো ছোটবড় ঢেউগুলি
হাজার হাজার ভঙ্গিমায়
ভেঙে পড়ে ওর নিটোল দেহে,
কী মধুর ওই ফেনার পালক-মোড়া সবুজ দ্বীপটি !

আমি যদি ওই ঢেউয়ের মতোই
চুপেচুপে ভেঙে যেতাম তোমার দেহে
অস্ফুট গুঞ্জনে
সারাদিন—সারারাত—
আর তুমি যদি ওই নির্জন সবুজ দ্বীপ হতে !



# বিশ্ব বন্দ্যোপাধ্যায়

(১৯১৬)

## মরা সাধ

আমার যে ছিল সাধ তোমার মনের
একটুকু আলো নিই ; তোমার বনের
বিরলে খানিক বসি ; শিথিল ক্ষণের
অবসরে দেখে নিই ছায়া ঝিলমিল।

আমার যে ছিল সাধ এক পলকের
অবকাশে বসি ওই এলো অলকের
যবনিকাটির আড়ে ; দিঠি-ঝলকের
কিছু আলো নিয়ে গড়ি আমার নিখিল।

দিলে কোথা সেই আলো, সেই ছায়া, রং
তার চেয়ে কোনোকিছু দিও না বরং
অমরতা দেবে বলে দিলে যে মরণ
যতো সাধ মরা আজ—মৃতের মিছিল।

তোমার মনের তল মননের মাপে
মাপতে গিয়েছি যেই এ-প্রাণের তাপে
আশা মিছে অপলাপ হল কী-যে শাপে
ছলনার মায়া কাঁপে আযোজন নীল।

## স্বর্ণিল

স্বর্ণাকে একদিন ঝর্ণার পাশে
বললাম—বল দেখি কে কোথায় হাসে ?
সে বলল—ঝর্ণার জলের আওয়াজ
নিয়ে বুঝি বাড়াবাড়ি করাই রেওয়াজ ?···
তখন পাহাড়ে ছায়া, বিকালের আলো···
সে হঠাৎ বলে ওঠে—'এই বেশ ভালো।
চুপ করে আছ কেন কইছ না কথা ?'
বলি—বুঝবে না তুমি কোনখানে ব্যথা।

ফের একদিন সেই ঝর্ণার পাশে
বললাম—শোনো দেখি কে কোথায় হাসে ?
বলল সে—বুঝেছি গো ; আমাদেরই মন।
—আমাদেরই মন ?
সুখে হেসে উঠলাম আমরা দুজন।

আরো একদিন বলি—চেয়ে ত্থাখো স্বর্ণা
পাহাড়ের বুকে ঐ ঝাঁপ দেয় ঝর্ণা।
পাহাড়ে তখন ছায়া, বিকালের স্বর্ণিল আলো···
একটুও শীত নেই ; ওর গায়ে শাড়ি ঝলসালো।
বলল—'ক্লান্ত যে লাগে আজ বড়ো।'
বললাম—'ঝর্ণার মতো ভেঙে পড়ো ;
প্রেমের পাহাড় নিয়ে আমি আছি পাশে।'
তা শুনে সে হাসে,
কৌতুক মেশা মিছে শাসনের ছলে

সে আমাকে বলে—
ঝর্ণার মতো যদি উচ্ছলা হই
পারবে কি হতে তুমি কঠিন পাষাণ
নামের অনুপ্রাস কর না যতই ?
ওদিকে যে অবেলার আলোর ভাসান
পশ্চিম পাহাড়ের চুড়োয় চুড়োয়
সোনালি রোদের রাঙা নিশেন উড়োয়

ছায়া নেমে আসে খদে, অতল অথৈ !
ভাঙা-চোরা ছায়া সব, জমা হয় পাহাড়ের ঢলে
'নন্দাদেবীর' চুড়ো বহুদূরে সোনা হয়ে জ্বলে···
গুঁড়ো হয় নিমেষ কতই।

স্বর্ণা হেলান দেয় পাহাড়ের গায়
শিথিল সে বাহু দুটি তুষারের নদী
ঘুম যেন দেহে তার ছায়া ফেলে যায়
সে-ছায়ায় একটুও বসা যায় যদি
কী-কোরাসে ধমনীরা গেয়ে ওঠে গান
চলে যায় অবেলার আলোর ভাসান
নগ্নিকা 'ক্যাম্প্‌টি'র তাথৈ, তাথৈ—
···আচমকা জীবনের মুখোমুখি হই।

ঝর্ণার সাথে মিলে যায় যার নাম
ঝর্ণারই মতো ভঙ্গিম যার ঠাম
সে মেয়ে তো ঝর্ণাই, আমি গিরি নই—
যদিও মনের খদ অতল, অথৈ !

# মৃণালকান্তি দাস

(১৯১৬)

## আমি তখন ভাবি

বৈশাখের রৌদ্র-দীপ্ত রাঙা দিন,
গোলমোর গাছের হলুদ ফুলে
এসেছে মুখর মৌমাছি—
ঝিঁঝিঁ ডাকা উদাস দুপুর।

খোলা মাঠে দাঁড়িয়ে আছে চাঁপাকুড়ালির গাছ
একখানি নিরালা ছায়া
ছড়িয়ে দিয়ে
সবুজ ঘাস, যেখানে কাটতো আমাদের মধু-সন্ধ্যা
মেঘালু দিন।

অসীমের সকল আয়োজন জীবনের রঙে রসে
তেমনি রয়েছে নিটোল, সুন্দর!
আমি তখন ভাবি :
কোথায় তুমি ?
উদাসীন পৃথিবী
চিরকালের যাত্রা পথে চেয়ে আছে
নির্বিকার, নিশ্চুপ।

# সমর সেন

(১৯১৬)

## ইতিহাস

তোমাকে বললাম—এসো
তোমার ধূসর জীবন হতে এসো,
তোমার রাত্রির এই ক্লান্ত স্তব্ধতা পার হয়ে এসো,
যেখানে প্রভাতের রক্তিম আশা কাঁপছে,
যেখানে আসে রাত্রের পাহাড়ে ঘননীল আভাস,
নামে সমুদ্রের গভীর অন্ধকার,
আর তারারা জ্বালে তীক্ষ্ণ, নীল আগুনের শিখা
আকাশের সুকঠিন নিঃসঙ্গতায়।

তুমি কোনো উত্তর দিলে না, শুধু হাসলে;
সে ক্লান্ত, স্তিমিত হাসিতে
রাত্রির অবিশ্রাম, অশান্ত বিষণ্ণতা।



## স্মৃতি

আমার রক্তে খালি তোমার সুর বাজে।
রুদ্ধশ্বাস, কত পথ পার হয়ে এলাম,
পার হয়ে এলাম
মন্থর কত মুহূর্তের দীর্ঘ অবসর ;
স্মৃতির দিগন্তে নেমে এলো গভীর অন্ধকার,
আর এলোমেলো,
ভুলে যাওয়ার হাওয়া এলো ধূসর পথ বেয়ে :
রুদ্ধশ্বাস, কত পথ পার হয়ে এলাম, কত মুহূর্তে,
শ্রান্ত হয়ে এলো অগণিত কত প্রহরের ক্রন্দন,
তবু আমার রক্তে খালি তোমার সুর বাজে।



## মুক্তি

তারপরে আমি গেলাম অনেক দূরে,
অনেক দূরের সেই দেশে,
যেখানে রাত্রে স্বপ্ন আসে
সবুজ পাতায় ম্লান পাখির মতো ;
আর আমি ভাবলাম—
একটি মানুষকে ভুলতে কতোদিনই আর লাগে,
কতোদিনই বা লাগে শরীর থেকে মুছে ফেলতে
আর-একজনের শরীর-সর্বস্ব আলিঙ্গন ;
মধ্যবিত্ত আত্মার বিকৃত বিলাস,
স্যাকারিনের মতো মিষ্টি একটি মেয়ের প্রেম !

এখানে শিগগিরই বসন্ত নামবে
সবুজ উদ্দাম বসন্ত !

কিন্তু সাইকেলে-ফেরা কেরানির ক্লান্তিতে,
দিনের পর দিন
ঘড়ির কাঁটায় মন্থর মুহূর্তগুলি মরে
মৃত্যু-মুখর রক্তের কান্নায় ;
ডাস্টবিনের সামনে
মরা কুকুরের মুখের যন্ত্রণায়
সময় এখানে কাটে ;
এখানে কি কোনোদিন বসন্ত নামবে
সবুজ উদ্দাম বসন্ত !
আর কোনোদিন কি মুছে যাবে
স্যাকারিনের মতো মিষ্টি একটি মেয়ের প্রেম

—উজ্জ্বল, ক্ষুধিত জাগুয়ার যেন
এপ্রিলের বসন্ত আজ ।



## শেষ বসন্ত

ফাঁকা মাঠে রোজ দেখি
বিবর্ণ হলুদ ফুলের বন্যা
কিসের কালো আভাস রোদে-পোড়া ঘাসের ডগায়,
আর অলস দুপুরে
হাওয়ার ঝলকে শুনি ঝরাপাতার হাহাকার,

আর দিনের পর দিন
ক্লান্ত দিন ক্লান্ত রাত্রিকে প্রদক্ষিণ করে ;
আজো কি বসন্তের যন্ত্রণা কাঁপে
তোমার সমস্ত শরীরে ?

গাছের সবুজ দিগন্তে ছড়িয়ে
বৃষ্টি নেমে এলো—
আর একদিন নিষ্ঠুর, সুন্দর অন্ধকার নামবে
রাত্রের ট্রেনের মতো রুদ্ধশ্বাস :
তখনো কি তোমার পৃথিবীতে থাকবে
পায়রার পায়ের মতো লাল, অলস স্বপ্ন ?
বলো
তখনো কি কাঁপবে বসন্তের যন্ত্রণা
তোমার সমস্ত শরীরে ?



## একটি মেয়ে

আমাদের স্তিমিত চোখের সামনে
আজ তোমার আবির্ভাব হল :
স্বপ্নের মতো চোখ, সুন্দর, শুভ্র বুক,
রক্তিম ঠোঁট যেন শরীরের প্রথম প্রেম,
আর সমস্ত দেহে কামনার নির্ভীক আভাস ;
আমাদের কলুষিত দেহে
আমাদের দুর্বল, ভীরু অন্তরে
সে উজ্জ্বল বাসনা যেন তীক্ষ্ণ প্রহার।

## হরপ্রসাদ মিত্র

(১৯১৭)

### গোধূলিতে

গোধূলিতে আকাশ হল নীল
নিঃসঙ্গ একটা গাছের মাথা
ছাদের সমান উঠেছে।—
পূর্ণিমার সমুদ্রে সুদূর অস্পষ্ট এক দ্বীপ
হঠাৎ মনে পড়ে
কবে দেখেছি তাকে রোগশয্যায়,
কালো পাহাড় থেকে নেমে-আসা
শীর্ণ একটি জলের ধারা।



## প্রেম

দেখিলাম বহুদূর পাহাড়ের নিচে
কী নিথর বনছায়া কাঁপে !
ত্বপুর তো যায়···
কে ঘুমায় ?

—মণিমালা রায়।

কে বা জানে এলো কোথা স্মরণীয় ঝড়,
দেহ কার কামনায় কাঁপে থরোথর !

দিন হল রমণীয়, আকাশ কী নীল !
হাতে হাতে ছোঁয়া লাগে, মনে মনে মিল

দেখিলাম কাঁপে ছায়া পাহাড়ের নিচে।
···
তির্যক নামে রোদ রাজপথে—পিচে ॥



# কামাক্ষীপ্রসাদ চট্টোপাধ্যায়

(১৯১৭)

## অর্কেস্ট্রা

বেদনা-বিস্ময়ে আমি চেয়ে দেখি উদাত্ত আঁধার
ভ্রমরের মতো কালো কম্পিত চোখের দীঘি তার।
ও-পাশে অনেক দিন স্বুবর্ণের আত্মসমর্পণে
ছায়া ফেলে পাখা মেলে উড়ে যায় মনের দর্পণে।
আমি ভাবি, শুধু ভাবি : কালো চোখ তার।

২

চাঁদকে তুমি জ্বালিয়েছ
স্বপ্নে আগুন লাগিয়েছ।
অনেক রাতে অনেক দিনে
অনেক খুশির আকর্ষণে
আমায় তুমি ভাবিয়েছ।

৩

এক ফালি চাঁদে কী হবে আজকে বল না
অনেক দেখেছি চিনেছি ও-বাঁকা ছলনা।

একা নিরিবিলি খেয়ালের ছায়াপথে
ঘোরা শেষ করে এসেছি তোমাকে নিতে।
দূরে দেখ ওই নীলার আকাশ, মমতায়
আরো নীল হল।   নেমে এস এই জনতায়।

৪

তনুতে তনু নয়নে নয়ন মনেতে পঞ্চশর
কাজল দিনের মেঘের হাটে হয়েছ জাতিস্মর।
কাটছে বেলা হলুদ আভায় নীলের চন্দ্রাতপ
জীবন বনের ক্লান্ত পাখার তীব্র মানস্তর।

৫

দিন হল নিঃশেষ
রাত হল নিঃঝুম
মন হল উন্মন
প্রেম আর—আর ঘুম।



## স্বাক্ষর

অখণ্ড স্তব্ধতা শুধু। ক্ষয়িষ্ণু তারার
নাড়ির স্পন্দন আর ক্ষণে-ক্ষণে স্মরণ পড়ার
জ্বালা এক : ছোটো নাম—
জীবনের অন্য পারে তবুও উদ্দাম
প্রতিধ্বনিটুকু শুনি আশ্বিনের ঘাসে
জ্যোৎস্না শিশিরে মেশে কিসের আশ্বাসে ?

জ্বালা-করা চোখ নিয়ে জেগে-থাকা রাত
চাঁদের সারস ভীত বুঝি হায় পিছনে কিরাত।
দিগন্তে রেলের বাঁশি ঘুম-পাওয়া সুর
তারপর অফুরন্ত সকাল-দুপুর।—
সেই নাম বারবার আসে আর যায়
একদিন বেসেছিল ভালো তাই খাজনা আদায়
বুঝি বারবার,—
এইটুকু বেঁচে থাকা তার।
কতটুকু জানা নাম কতখানি আকাশে উড়েছে
ফাল্গুনী পাখির মতো বুঝি চলে গেছে।
কত রৌদ্র পার হয়, কত জ্যোৎস্না পার হয়—তারপর
সবুজ ফসলে বুঝি রাখলো স্বাক্ষর।



# কিরণশঙ্কর সেনগুপ্ত

(১৯১৮)

## তোমাকে ভুলিনি আমি

এখনো তোমার মনের খবর রাখি।
দেখা হলো ফের অনেক দিনের শেষে।
তুমি দেখা দিলে সেই অভিনব বেশে।
হৃদয় তোমার এখনো উতলা পাখি।

সুচরিতা মোর!  সময় আসিলো নাকি?
অধুনা হৃদয়ে জটিল ভাবনা নানা।
বাহিরে বাগানে ফুটেছে হাসনুহানা।
হৃদয় তোমার আজো কি উতলা পাখি?

এদিকে আকাশে উড়েছে বিমানগুলি।
অবাধে ছিঁড়েছে ছড়ানো কুয়াশাজাল।
নিমেষে বিমান ভেঙেছে মাথার খুলি।
ভয়ে নতমুখ নীরবে তালতমাল।

সুচরিতা মোর!  তোমাকে ভুলিনি আমি।
বাহিরে আকাশে প্রলয় গভীর হয়।

আসে দুর্যোগ, তার চেয়ে বেশি দামী
হয়তো তোমার পুরানো প্রণয় নয় !

এখনো তোমার মনের খবর রাখি।
অবাধে ছিঁড়েছে বিমান কুয়াশাজাল।
ভয়ে নতমুখ নীরবে তমালতাল।
হৃদয় তোমার আজো কি উতলা পাখি ?



# অশোকবিজয় রাহা

(১৯১৯)

## সমুদ্র-স্বপ্ন

হঠাৎ সমুদ্র থেকে লাফ দিয়ে ওঠে এক চাঁদ,
'কী আশ্চর্য! দেখো দেখো!'
( সুজাতার দু'চোখে বিস্ময়! )
'এমন প্রকাণ্ড চাঁদ দেখেছ কখনো?'
( সুজাতার দু'চোখের তারা
কী উজ্জ্বল হয়ে ওঠে! )
'এমন প্রকাণ্ড চাঁদ?—না তো!'
( হঠাৎ চাঁদের দিকে গলুই ফেরাই। )

সত্যিই সেদিন
সমুদ্রে চাঁদের স্বপ্ন, সমুদ্রের স্বপ্ন দেখে চাঁদ,
চাঁদের চেয়েও বড়ো আরেক বিস্ময়
ছিল তার দুটি চোখে
আমি তা দেখেছি!
সেদিনের রূপালি জ্যোৎস্নায়
ছিপ্‌ছিপ দাঁড় ফেলে-ফেলে
জলের ঝালর ছিঁড়ে-ছিঁড়ে
চ'লে গেছি বহু দূরে—সুজাতা জানেনি কিছু তার!

সুজাতার চোখে ছিল চাঁদ,
আমারো দু'চোখে ছিল আরো এক স্বপ্নজাল-ফাঁদ,
দু'জন দু'খানে বন্দী !
সে-সমুদ্র, সেই চাঁদ কত দূরে চ'লে গেছে আজ !
একবার গলুই ফেরাই,
নিরেট চাঁদের মুখে চাই,
কী ঠাণ্ডা পাথর চাঁদ ! বরফের মতো শাদা মুখ !
এ-চাঁদের মুখে চেয়ে সমুদ্র পাথর হয়ে গেছে !

দাঁড় হাতে চুপ ক'রে থাকি,
( সমুদ্র পাহাড়, চাঁদ স্থির হয়ে আছে
পাথরে খোদাই,
দেহের শিরায় রক্তে ঝিঁঝিঁ ডাকে ! )

হঠাৎ একটু দূরে ও-দিকের খাঁড়ির কিনারে
যেখানে সমুদ্র-জলে ডুবে আছে পাহাড়ের লেজ—
কারা হাসে ?
( কারা যেন আসে, )
ধীরে-ধীরে স্পষ্ট হয় কথা,
একটু পরেই
ডানা-মেলা শাদা হাঁস—ছুটে আসে ছোটো সে সাম্পান !

'দেখো দেখো, কী সুন্দর চাঁদ !
এমন প্রকাণ্ড চাঁদ দেখেছ কখনো ?'
তরল রূপালি কণ্ঠে সুর বাজে জলের মতন—
ডানা-মেলা শাদা হাঁস তীরবেগে উড়ে যায় দূরে !

দাঁড় হাতে চুপ করে থাকি
নিরেট চাঁদের মুখোমুখি
ঈশ্বরের মতো বোবা।



## একটি সূর্যাস্ত

হঠাৎ চমকে উঠি পাখির চীৎকারে
ও-দিকের পাহাড়ে আগুন!

হঠাৎ কে যেন ডাকে নাম ধরে
ফিরে চাই,—মুহূর্তে অবাক!

শালবনে লাল চেলি এক
দপ করে জ্বলে নিবে যায়!

ভৌতিক সূর্যাস্ত এ কি?

মুহূর্তে আবার
চারদিকে অদ্ভুত নীরব।

স্পষ্ট দেখি চোখের উপরে
পাহাড়ের পথ ধরে
মনের ধূসর মূর্তি দ্রুত হেঁটে গেল
তারপর মিলালো হাওয়ায়।

# বাণী রায়

(১৯১৯)

## একলা দিনে

হয়তো এমনি দিন কাটিবে কতই
তোমার প্রতীক্ষা-ম্লান বসি বাতায়নে
মিলিবে নিঃশ্বাস মম দক্ষিণার সনে।
তোমারে পাব না শুধু পাশে।

বর্ষা যবে আমার এ জগতের পরে
টেনে দেবে যবনিকা বৃষ্টির অক্ষরে ;
রাত্রি জাগে মোহময় চাঁদের আভায়,
তারায় তারায় যবে স্বপন ঘুমায় ;
সঙ্গীহীন দিবারাত্রি ঝরাবে নয়ন।
তোমারে পাব না তবু পাশে।

অনাগত যত দিন আছে
তাহারা কখনো কেউ পাবে কি তোমায় ?
শরতের আগমনী, বসন্তের হোলি,
হৈম কোজাগরী আর প্রথম বৈশাখ ;
সব দিন ছন্দহীন আসিবে বৃথায়।
তোমারে পাব না কভু পাশে।

# মণীন্দ্র রায়

(১৯১৯)

## নির্বাসিতের গান

আবার দুচোখে এসো পরিপূর্ণ স্মৃতির ভূগোলে
সীমায় সীমায় বাঁধা হে আমার শরীরী প্রতিমা!
ঝড়ে বাঁকা নারিকেলপল্লবে তোমারই খোপা খোলে,
পদ্মার দুরন্ত বাঁকে প্রাণোদ্ধত গ্রীবার মহিমা।

তোমার ও-মুখ আজ দ্বিতীয়ার চাঁদের পাণ্ডুর
জ্যোৎস্নায় ধানক্ষেত—যেন রংমোছা কবেকার
পূর্বপুরুষের ছবি—বিষণ্ণ বিস্মৃত, কত দূর!
পূর্ণিমার ঢেউ ভেঙে এসো স্বচ্ছ দুচোখে আবার।

তুমি কি জানো না মেয়ে যৌবনের উদ্দাম নিঃশ্বাস
কাঁপায় তোমার বুকে তীরলগ্ন নৌকার গলুই!
আঁধারের হীরাকসে রুদ্ধ এক জলজ উচ্ছ্বাস
তোমার শরীর ঘিরে কাঁদে, তুমি বোঝো না কিছুই?

কতো রাতে হাটফেরা দেখেছি মাঠের পথে দূরে
আঁধার গ্রামের কোলে অগ্নিবিন্দু তোমার প্রদীপ
প্রতীক্ষায় স্থির; কতো রাত্রিশেষে সোনার মুকুরে
দেখেছি কপালে আঁকো নবারুণ হিঙ্গুলের টিপ।

তোমার তুলনা নাই, কোমলে কঠোর প্রিয়তমা !
বাংলার মাটির মতো কিছু পলি কিছু বা খোয়াই ;
কোথাও শিশুর মতো পুতুলের খেলা কর জমা ;
আঘাতে জীবন গড়ে, কোথাও বা তুমি সে নেহাই।

তোমাকে দুচোখে চাই। এসো তুমি, হৃদয়ে কাঙাল
কাটে না স্মৃতির স্বপ্নে। খুলে ফেল ও-অবগুণ্ঠন।
থেমে যাক ক্লান্ত সুর, ছিঁড়ে যাক সানাইয়ের তাল,
দুহাতে হৃদয় দাও—দাও জলমাটির বন্ধন॥



## প্রস্তাব

প্রেমমুকুলিত কৈশোরে কবে প্রজাপতির
পেছনে ছুটেছি বর্ণমাতাল, ফুল থেকে ফুলে ;
কবে নিজে প্রজাপতির আসনে নবযুবতীর
চোখ ছুটিয়েছি, মন ফুটিয়েছি, গিয়েছি ভুলে।

আবেগ এখন কাঁপায় এ মন—তুরঙ্গ নয়—
ভাঙা ঝড়ঝড়ে ট্যাক্সির মতো, গতির চাপে
অপটু শরীরে বিক্ষোভ যেন! ভীরু প্রণয়
উধাও। নিটোল বিজ্ঞ ও বাঁকা হাসির মাপে
মেপেছি হৃদয়—শাদা জল দিতে যে ভদ্রতায়
গয়লারা দুধ মাপে, ফাউ দেয় ; চুপচাপ দেখি
যে অক্ষমতা বুকে চেপে ; আর যে তুচ্ছতায়

চারআনা দামের একটাকা হারে একশো মেকি
টাকার বেতনে ভদ্রতা ঢাকি ;—সেই আবরণ
কালো পর্দায় ঢেকেছে সদর-অন্দর !   তাই
প্রেমের চাহনি আনে না পাওয়ার যাদুশিহরণ।
ভিড়ের যাত্রী, চোখে-চোখ-রাখা কথাকে ডরাই—
চমকাই—যেন, আয়নায়-ছোঁড়া রৌদ্রঝিলিক
ছিঁড়ে দেয় ভিড়ে চলার গড্ডলিকার দড়ি।

ছত্রভঙ্গ স্বাধীনতা তাই লাগে যে অলীক !
পুরনো দিনের তরল প্রেমকে স্মরণ করি।
চোখে-চোখ রেখে যখন ভাষার স্বপ্নসেতু
জড়াতো হৃদয়-মনকে, যখন কালের মাপে
বাঁধা পড়তো না গতিতুরঙ্গ সে মীনকেতু,
কোথায় সেদিন ?   দলিতদ্রাক্ষা প্রেমের চাপে
কাঁপত যেদিন, জ্বলত যেদিন প্রজাপতির
অন্ধ আবেগে ?   হায়রে, সে দিন গিয়েছি ভুলে !

এলে কি তুমি সে সোনার চাবিটি অমরাবতীর
হাতে নিয়ে ?   নয় অতীত স্বর্গ, দাও তো খুলে
ভবিষ্যতের পাহাড়িয়া পাকদণ্ডী পথে
নতুন বসতি গড়ার সাহস।   তোমার প্রেমে
শিকলতোলা এ হৃদয়ে নামুক হাজার স্রোতে
পথিকের ধারা।   আসে যেন পথ দুয়ারে নেমে।

তোমার মনের চাবিতে খুলবে মনের কপাট।
রুক্ষ বন্ধ্যা মাটিতে যেমন মেঘের জলে
জীবনের সাড়া শ্যামসমারোহে ভরে দেয় মাঠ,
সুস্থ প্রেমের আবেগে তেমনি উঠবে ফলে
কাজের স্বপ্ন। প্রাণযাত্রার অন্নজলে
দলিতদ্রাক্ষা প্রেমে দেখা দেবে ফসলের হাট॥



# বীরেন্দ্র চট্টোপাধ্যায়

(১৯২০)

## অনুভব

তাহলে সকলি স্তব্ধ ! পৃথিবী, আকাশ, নক্ষত্রের
বিছানায় পাশ ফেরা, বাদুড়ের ডানার চিৎকার,
জানলায় মুখ রেখে ফেরারী হাওয়ার দু'দণ্ডের
স্বপ্ন দেখা, শিউলির শিশিরে বিছানা পাতবার

আয়োজন, সব স্তব্ধ ! এমন কি শ্মশানে শিবার
আর কোনো মুখ নেই ; কোনো শকুনের চোখ নেই !
তবে কার শবাধার সময়ের নিজের ঘরেই
পরিত্যক্ত পড়ে আছে রক্তহীন বিবর্ণ আত্মার
বিলুপ্তির মতো এক শূন্য অনুভবের চাদরে
আপাদ-মস্তক ঢাকা ? তবে কার শব যাত্রায়
সময় হল না এই পরিত্যক্ত প্রাণের প্রান্তরে ?

নাকি হৃদয়েরই মৃত্যু এইখানে ? তোমার আমার
সকলি হয়েছে বলা ? নক্ষত্রের, পাখির, ফুলের
তাই আর কথা নেই, তাই আজ ক্লান্ত কুকুরের

প্রেমিকের মতো আর মন নেই ? ফণীমনসার
বুক তাই শূন্য, তাই ত্রিভুবনে সকলি অসার ?

# সুভাষ মুখোপাধ্যায়

(১৯২০)

## মিছিলের মুখ

মিছিলে দেখেছিলাম একটি মুখ
মুষ্টিবদ্ধ একটি শানিত হাত
আকাশের দিকে নিক্ষিপ্ত ;
বিস্রস্ত কয়েকটি কেশাগ্র
আগুনের শিখার মতো হাওয়ায় কম্পমান।
ময়দানে মিশে গেলেও
ঝঞ্ঝাক্ষুব্ধ জনসমুদ্রের ফেনিল চূড়ায়
ফসফরাসের মতো জ্বলজ্বল করতে থাকল
মিছিলের সেই মুখ।

সভা ভেঙে গেল, ছত্রাকারে ছড়িয়ে পড়ল ভিড়
আর মাটির দিকে নামানো হাতের অরণ্যে
পায়ে পায়ে হারিয়ে গেল
মিছিলের সেই মুখ।
আজও দুবেলা পথে ঘুরি
ভিড় দেখলে দাঁড়াই
যদি কোথাও খুঁজে পাই মিছিলের সেই মুখ।

কারো বাঁশির মতো নাক ভালো লাগে
কারো হরিণের মতো চাহনি নেশা ধরায়
কিন্তু হাত তাদের নামানো মাটির দিকে
ঝঞ্ঝাক্ষুব্ধ সমুদ্রে জ্বলে ওঠে না তাদের দৃপ্ত মুখ
ফসফরাসের মতো।
আমাকে উজ্জীবিত করে সমুদ্রের একটি স্বপ্ন
মিছিলের একটি মুখ।

অন্য সব মুখ যখন দুর্মূল্য প্রসাধনের প্রতিযোগিতায়
কুৎসিত বিকৃতিকে চাপার চেষ্টা করে,
পচা শবের দুর্গন্ধ ঢাকার জন্যে
গায়ে সুগন্ধি ঢালে,
তখন অপ্রতিদ্বন্দ্বী সেই মুখ
নিষ্কাষিত তরবারির মতো
জেগে উঠে আমাকে জাগায়।

অন্ধকারে হাতে হাতে তাই গুঁজে দিই আমি
নিষিদ্ধ এক ইস্তাহার,
জরাজীর্ণ ইমারতের ভিত ধ্বসিয়ে দিতে
ডাক দিই
যাতে উদ্বেলিত মিছিলে একটি মুখ দেহ পায়
আর সমস্ত পৃথিবীর শৃঙ্খলমুক্ত ভালোবাসা
দুটি হৃদয়ের সেতুপথে
পারাপার করতে পারে।



## বন্ধু

গলির মোড়ে বেলা যে প'ড়ে এলো
পুরানো সুর ফেরিওলার ডাকে,
দূরে বেতার বিছায় কোন মায়া
গ্যাসের আলো-জ্বালা এ দিনশেষে।
কাছেই পথে জলের কলে, সখা,
কলসি কাঁখে চলেছি মৃদু চালে
হঠাৎ গ্রাম হৃদয়ে দিল হানা
পড়ল মনে, খাসা জীবন সেথা।

সারা দুপুর দীঘির কালো জলে
গভীর বন দুধারে ফেলে ছায়া
ছিপে সে-ছায়া মাথায় কর যদি
পেতেও পার কাতলা মাছ, প্রিয়।
কিম্বা দোঁহে উদার বাঁধা ঘাটে
অঙ্গে দেব গেরুয়া বাস টেনে
দেখবে কেউ নখ, বা কেউ জটা
কানাকড়িও কুঁড়েয় যাবে ফেলে।

পাষাণ-কায়া, হায়রে, রাজধানী,
মাশুল বিনা স্বদেশে দাও ছেড়ে ;
তেজারতির মতন কিছু পুঁজি
সঙ্গে দাও, পাবে দ্বিগুণ ফিরে।
ছাদের পারে হেথাও চাঁদ ওঠে—
দ্বারের ফাঁকে দেখতে পাই যেন

আসছে লাঠি উঁচিয়ে পেশোয়ারী—
ব্যাকুল খিল সজোরে দিই তুলে।

ইহার মাঝে কখন প্রিয়তম
উধাও ; লোকলোচন উঁকি মারে —
সবার মাঝে একলা ফিরি আমি—
লেকের কোলে মরণ যেন ভালো।
বুঝেছি কাঁদা হেথায় বৃথা ; তাই
কাছেই পথে জলের কলে, সখা,
কলসি কাঁখে চলেছি মৃদু চালে
গলির মোড়ে বেলা যে প'ড়ে এলো।



# অরুণকুমার সরকার

(১৯২১)

## জন্মদিনে

সিন্দুক নেই ; স্বর্ণ আনিনি
এনেছি ভিক্ষালব্ধ ধান্য ।
ও-দুটি চোখের তাৎক্ষণিকের
পাব কি পরশ যৎসামান্য ?

দুরাশা আমার সীমাহীন বটে
তবুও কি জানি দৈবে কী ঘটে ।
দ্বিধাবিজড়িত লজ্জাপীড়িত
এ-হৃদয় ঝাউবৃক্ষের পাতা—
যার জানালায় দু'বাহু বাড়ায়
নেই সেই জন ঘরে অবশ্য ।

এই তো সেদিন সারা প্রান্তরে
সময়ের সোনা দূরবিস্তৃত ।...
হায়রে, কখন কেটেছে সকাল,
দুপুর ছুঁয়েছে বিকেলের লাল ;
তারার আলোতে ভেসে গেছে স্রোতে
গানের প্রাণের হিজিবিজি খাতা !
আজ মাঝরাতে নেই বিছানাতে

ঘুমের মাঠের সবুজ শস্য।

মাথা পেতে তবে মেনে নিতে হবে
শাদা আরশির নিরেট ব্যঙ্গ ?
যে-কুসুমগুলি মেখেছিল ধূলি
তা-ও কি পাবে না তোমার সঙ্গ ?
স্মৃতি থেকে তাই এনেছি দু'মুঠো
গন্ধমদির আমন ধান্য।
ও-দুটি চোখের তাৎক্ষণিকের
পাব কি পরশ যৎসামান্য ?



## রিখিয়ায়

বইতে পারি না আমি এই গুরুভার
এত প্রেম কেন দিলে এতটুকু প্রাণে।
প্রেম জাগে দু'নয়নে, প্রেম জাগে ঘ্রাণে
প্রেম জাগে তৃষাতুর হৃদয়ে আমার।

ও হাওয়া, পাগল হাওয়া, কল্পনা উধাও,
উজ্জ্বল রৌদ্রের সঙ্গে হেমন্তদুপুরে,
কার স্বপ্ন বীজধান্য দু'হাতে ছড়াও
আকাঙ্ক্ষা-আচ্ছন্ন ঘুমে দূর থেকে দূরে।

সোনালী ধুলোয় ওড়ে তার লাল চুল
চুলের কস্তুরী গন্ধ তার কথা বলে

তার কথা লতাপাতা ছায়াবীথিতলে
মায়াবী মহুয়াবনে মাটির পুতুল।

মাটির পুতুল, প্রেম, ক্ষণিক সময়
আমার সামান্য আশা, পরিমিত দিন।
এই আলো, ঝলোমলো আহ্লাদী নবীন
অসহ্য অপরিসীম দৈবী অপচয়।

আনন্দ আনন্দ ঝরে আমার কৃপণ
হৃদয়ে আনন্দ ঝরে, মধু ঝরে চোখে
স্নান করি রূপরসগন্ধের আলোকে
দূর আর দূর নয়—আত্মীয়, স্বজন ॥



## প্রার্থনা

যদি মরে যাই
ফুল হয়ে যেন ঝরে যাই ;
যে-ফুলের নেই কোনো ফল
যে-ফুলের গন্ধই সম্বল ;
যে-গন্ধের আয়ু এক দিন
উতরোল রাত্রিতে বিলীন ;
যেই রাত্রি তোমারই দখলে
আমার সর্বস্ব নিয়ে জ্বলে,
আমার সত্তাকে করে ছাই।
ফুল হয়ে যেন ঝরে যাই ॥

# মঙ্গলাচরণ চট্টোপাধ্যায়

(১৯২১)

## মনে পড়ে

একটি মেয়ের চোখ আজকে বারবার মনে পড়ে।
প্রথম প্রাণের কথা হঠাৎ উসখুস সেই চোখে,
টিয়াপাখি-রঙ শাড়ি নেশায় রিমঝিম : বলে লোকে।
এমনি মেয়ের চোখ হঠাৎ বারবার মনে পড়ে।

ভোমরা গাঁয়ের পথে স্পষ্ট দেখলুম, মনে পড়ে,
ঝুমকো লতার মতো ঈষৎ চমকায় সেই মেয়ে,—
একটি ধানের শিষে হাসির ঝিকমিক দোল খেয়ে
উতরে এলুম কত মাঠের পথ তার রেশ ধরে

আজকে দিনের শেষপ্রান্তে পৌঁছই এ শহরে।
মরছে পাথর-চাপা তেমনি এক মেয়ে বোবা-চোখে
এদেশে—এদেশ নাকি প্রাণের কঙ্কাল : বলে লোকে
এখানে শূন্য মন, চোখেরও ডাক নেই ঘরে ঘরে।

একটি মেয়ের চোখ হঠাৎ বারবার মনে পড়ে।



চলে এলুম, তোমায় ছেড়ে চলে এলুম।
সখী আমার হারানো দিন ভালোবাসার ভীরু আশার,
তবু তোমায় ছেড়ে এলুম ছেড়ে এলুম।

চষা-জমির কানে কানেই ভোরবেলার সোনালী গান
গেয়েছিলুম পেয়েছিলুম তার বুকেই ফিরে আসার
ইশারা : প্রাণ, সবুজ ধান, সোনালী ধান।

তবু কখন ঈশানে মেঘ ঈষৎ চায়—
তবুও তার ধূসর চোখ ঘূর্ণি-ঘুরঘুর হাসার
মাটির বুক ফাটার সুখে প্রাণ বাঁচায়!

কোথায় দূরে মিলিয়ে যায় সখী তোমার তাল-তমাল।
মরাই নেই, ধানও নেই সবুজ ধান ভালোবাসার।
ঈশান আনে জোর তুফান, ঘোর আকাল।

২

সব শেষ?
সবুজ দিন, শ্রান্তিহরা আকাশ নেই নেই—
সব শেষ?
ছাড়াই মাঠ, ছাড়াই হাট ধূসর পায়ে পায়ে
মিলছি ভুখ-মিছিলে গাঁয়ে গাঁয়ে,
কারখানায় অন্ধ, দিকভ্রান্ত, ভয় ভয়,

মনের দিকপ্রান্তে ঠিক সন্ধ্যা হয় হয়,
ভালোবাসার
ভীরু আশার
এই কি শেষ নয়?

কখন এরি মধ্যে সেই আশার হাতছানি—
তোমায় খুঁজি ; এদিক-ওদিক চলছে কানাকানি।
কোথাও তুমি নেই যে তাও জানি।
সেই তোমার সবুজ শাড়ি, কালো কাজল-চোখ
ছিঁড়ল টেনে সংগ্রামের সংঘাতের নখ।
সময় নেই, সময় নেই
কবে জানাই শোক।

তবু জানাই শোক!

হঠাৎ কালো হাওয়ায় তাই কিসের গুঞ্জন
যন্ত্রে যদি মেলাই হাত মেলায় হাত মন,
কিসের গুঞ্জন।
স্তব্ধ মেঘ লক্ষ বুকে হৃদয় দেয় শোধ।
যন্ত্রণায় যুদ্ধ। প্রতিরোধ।

আকাশভরা হাওয়ায় ঝরা-পাতার মর্মর—
কখন এল ঝড়!

৩

শেষ রাত্রে মরুধূসর ঝড় এল।

তারপর হঠাৎ এলোমেলো
হাওয়া, হাওয়ায় বৃষ্টি নামল।
তারপর কখন ভোরের চমক। বৃষ্টি থামল।

৪

জানতুম। তুমি ঘোমটা-টানা ফুল রজনীগন্ধা,
লজ্জা-পাওয়া রাঙিয়ে-ওঠা সন্ধ্যা—
নিতান্ত এক গাঁয়ের মেয়ে।
ধান ভানতে, জল আনতে
অজানতে পথ বেয়ে।

সুখেই ছিলুম, এমন দিনে আকাল এল।
ঘর ছাড়লুম, জীবন কী যে দশায় পেল।
সঙ্গে তুমি। পথ হারালে
পা বাড়ালে
ঝড়ে।
রইল না কেউ ঘরে সুখের ঘরে।

তারপর সেই ঝড়ের হাওয়ায়
হঠাৎ-জাগা অন্ধকারে আবার দেখি তোমায়:
পাগলা হাওয়ায় চুল উড়ছে
চুল ঘুরছে
জ্বালামুখীর সাপ—
চোখে তোমার প্রলয়-পীত তাপ—
তখন আবার ভাবলুম, একি তুমিই? তুমি সুখী তো নও!

প্রাণের মধ্যে আজও আদিম আগুন কি বও ?
তাই কি ঝড়ের হাজার ফণায় আগুন জ্বলে ?
তারপর সেই আগুন গলে চোখের জলে।
আমার মনের আবাদ ভরে বৃষ্টি ঝরে···সোনাও ফলে

গান ধরলুম আয় বৃষ্টি ঝেঁপে।
ফিরব যখন ভাঙা বাসায়—দাওয়ায় মাটি লেপে
চাষ করব, গান ধরব, ধানও দেব মেপে।
আয় বৃষ্টি ঝেঁপে।

তারপর কখন ভোর হয়েছে,
বৃষ্টি নেই, হাওয়ায় আলোর ঘোর রয়েছে।
উঠে বসলুম,
সুখে হাসলুম,
মনে ভাবলুম—এবার তুমি আসবে,
আবার ভালোবাসবে।
আবার আমি ঘর বাঁধব, মন সাধব জীর্ণ দেহে
জীবনকে ফের গড়ে তোলার গভীর স্নেহে।



# শুদ্ধসত্ত্ব বসু

(১৯২১)

## চোখ

তোমার দুচোখে দেখি অতীতের বসন্ত বাহার,
পশ্চাতের বহুদেশ, নগর ও উপনগরের
লুকানো অনেক কথা, বহু মৃত্যু অনুরাগ ঢের,
ফাল্গুনের তীব্র স্বাদে ভারাক্রান্ত দুচোখ তোমার।
বিকালের রাঙা মেঘ প্রতিভাত হয়েছে কখনো,
কখনো বা জীবনের পরমার্থ আদরে সোহাগে
চোখের প্লাবনে মেতে ডাক দিয়ে গেছে অনুরাগে,
কখনো গলেছে তনু অত্যুত্তাপে কখনো বা মনও।

তোমার দুচোখে যেন জীবনের অগাধ ইশারা—
কর্মক্ষত হৃদয়ের অভ্যন্তরে বাঁচার প্রলেপ,
আজো চোখে রেখায়িত পৃথিবীর প্রথম স্বপন :
আগুনের নীল শিখা জ্বলে, জন্মে প্রাণবতী তারা—
ছন্দায়িত করে দেয় আমাদের প্রতি পদক্ষেপ,
মনের অলিন্দ ছুঁয়ে আসে বুঝি আশ্চর্য যৌবন!



# আনন্দগোপাল সেনগুপ্ত

(১৯২২)

## অতর্কিত

এসেই তো ঝড় চলে গেল সব নিয়ে—
টিনের চালা, ঘেরাটোপের দরমাটা
বাঁশের বেড়া লাউমাচা ও
তুলসীগাছের মঞ্চকে।

নিভিয়ে দিল এক নিমেষে প্রথমেই
একটি ফুঁয়ে সলতে-জ্বলা তেল-প্রদীপ
অন্ধকারে নীরব কাঁদা সার হল
খুঁজি এখন জলের কুঁজো কি দিয়ে!

সান্‌কি ভেঙে টুকরো হল কয়েকটাই—
ঘরে আমার জোড়া তো এর একটি নাই
উড়ে গেছে ছিন্ন মাদুর
দেখি না তো চিহ্ন এর ;

কান্না দিয়ে ঢাকি
তোমায় এনে কোথায় রাখি

এসেই তো ঝড় চলে গেল সব নিয়ে।

# নরেশ গুহ

(১৯২৪)

## ট্রেন

স্বর্গের করিনি আশা।
অলকার অলীক বৈভব
স্বর্ণ পারিজাত আর বাসবের অমৃত আসবে
কোনোকালে ভাবিনি যে একতিল অধিকার হবে।
ত্রিলোকরঞ্জিনী নটী উর্বশী রম্ভার
নির্বিকার মুখচ্ছবি কখনো ভাবিনি।
অসম্ভবে দাবী নেই। এখন গম্ভীর
জীবনের দীর্ঘ ট্রেন উর্ধ্বশ্বাস। ঘুরন্ত চাকায়
শব্দের পাঁজর ভাঙে, চূর্ণ হয় সময়ের বুক :
এর চেয়ে দুঃখ দ্রুত ? রোমাঞ্চিত এর চেয়ে সুখ ?
কখন পেরিয়ে গেছি শেষরাতে-আলো-জ্বলা, ঘুমে অচেতন
দুরাশার সিঁড়িতোলা অজানা স্টেশন।
কখন ছেড়েছে গাড়ি, থেমেছে কোথায়,
ঝুড়ি কি জলের কুঁজো হাতে করে কে উঠল,
কারা নেমে যায়,
করবীর ডালে বসে ডেকে যায় যে পাখিটা
কী যে ওর নাম :
আনমনে ছাড়িয়ে এলাম।

প্রকাণ্ড সূর্যের নিচে শ্রমে তিক্ত, জ্বরে মূর্ছাতুর
আকাশ পৃথিবী ভরা পড়ে আছে নির্বাক দুপুর।
আদিগন্ত রেলপথ—অনিশ্চিত অনন্ত সময়—
জীবনের লৌহচক্র অক্লান্ত ইচ্ছায় পার হয়।
মুহূর্তের বনপথ, মুহূর্তের মাঠ,
জ্যোৎস্নায় কুঞ্চিতরেখা হ্রদের ললাট,
গোধূলিতে হাটফেরা মানুষের ভিড়
পার হয়ে মধ্যরাতে উদ্দাম নদীর
নির্জন পাড়ির 'পরে চিরতরে থেমে যাবে ট্রেন :
প্রশ্ন শুধাবে না কেউ—'কোথায় যাবেন ?'
আকাশ দেবে না আলো, স্বর্গ পাঠাবে না
অমরার করুণার সেনা।

দ্রুতদৃষ্টি দেখে নেয় অবসন্ন মহানগরীর
সীমান্তে পোহায় রোদ আকাশের আশ্চর্য শরীর
আলোর সমুদ্রে সেরে স্নান।
অতলান্ত নীল তার চোখে ভরা প্রাণ।

আমার সামান্য রুটি, সামান্যই জল
ট্রেনের সম্বল।
কর্কশ কম্বলে ঘেরা অপ্রসর শয্যাভরা রাত
নিয়ে বসে আছি জেগে ; কবে অকস্মাৎ
ছবির মতন ছোটো কোনো এক ইস্টিশানে
ওঠে যদি সে-ও
যারে ভেবে এতকাল হৃদয়ে তুলেছি কত ঢেউ,
যে এসেছে অতিদূর আপনার ঘর থেকে তার

মাঠের শিশির ভেঙে, ফেলে তার মায়ের সংসার,
ফেলে তার সখীসোনা, ফেলে তার দীঘিভরা জল,
ট্রেনের বাঁশির সুরে উতলা চঞ্চল।
সুন্দর কপালে আঁকা বিন্দু বিন্দু ঘাম,
ভোরের ঘুমের মতো স্নিগ্ধ যার নাম,
যে আছে অপেক্ষা করে সহস্র নিদাঘে ভরা যেন এক
ছায়া সুশীতল :
তারে নিয়ে তবে আমি ভাগ করে খাই
তৃষ্ণার পবিত্র তীর্থে সামান্য পাথেয় এই জল।
কর্কশ কম্বলখানি—মমতা চিত্তের—ছেড়ে দিই তারে,
জীবনের অপরূপ সীমান্ত-ট্রেনের উন্মোচিত জানালার ধারে
তখন পাহাড়তলে বিকেলের ছায়া নামে না হয় নামুক,
অরণ্য নীরব :
সূর্যের উজ্জ্বল চোখ ম্লান মেঘে হয় হোক ফিকে।
অন্ধকার নেয় নিক সব।
চোখে তার চোখ রেখে জীবনের জানালায়
আমি শুধু বসি দণ্ড কয়।
না হয় সে নেমে যাবে পরের স্টেশনে,
যাবেই না হয়।



# শান্তিনিকেতনে ছুটি

দূরে এসে ভয়ে থাকি :   সে হয়তো এসে বসে আছে,
হয়তো পায়নি ডেকে, একা ঘরে জানালার কাচে
বৃষ্টির বর্ণনা শুনে ভুলে গেছে এটা কোন সাল।
ভুলে গেছে জীবনের দরিদ্র ধীবর আর জাল
জোড়া দিতে পারবে না।   যদি দেয় তবু ক্ষীণ হাতে
সেই ধূর্ত মাছটাকে পারবে না ডাঙ্গায় উঠাতে।
পারলেও অভিজ্ঞান সে-অঙ্গুরী হয়তো বা ফিরে
পাবে না পাবে না তার শীতল পিচ্ছিল পেট চিরে।
যদি পায় ?
যদি তার এতকাল পরে মনে হয়
—দেরি হোক, যায়নি সময় ?

শান্তিনিকেতনে বৃষ্টি : ছুটি শেষ। ভিজে আলতা লাল
শূন্য পথ। ডাকঘরে বিমুখ কাউণ্টর চুপ। কাল
হয়তো রোদ্দুর হবে, শুকোবে খোয়াই, ভিজে ঘাস।
লোহার গরাদ ঘেরা আম্রকুঞ্জে কবিতার ক্লাশ
কাল থেকে ফের। ঘুমে ফোলা চোখ, ভাঙাভাঙা গলা
কবে সে মন্থর পায়ে পাতাঝরা ছাতিম তলায়
একা এসে ঘুরে গেছে ? ঘণ্টা শুনে হঠাৎ কখন
অকারণে-দিন গেল। ছায়াচ্ছন্ন শান্তিনিকেতন।

কলকাতায় ফিরে যদি—যদি আজ বিকেলের ডাকে
তার কোনো চিঠি পাই ? যদি সে নিজেই এসে থাকে ?



# নীরেন্দ্র চক্রবর্তী

(১৯২৪)

## উন্মোচন

চিন্তায় কেটেছে দিন, রাত্রি ভয়ে। সমস্ত হৃদয়
নিরুচ্চার প্রার্থনায় ঢেলে
জনাকীর্ণ সকালে কি নির্জন বিকেলে
বলেছি তখন—
তোমাকে হারাতে পারি, এই তীক্ষ্ণ সর্বনাশা ভয়
থেকে তুমি মুক্তি দাও আমাকে ; কোথাও কোনোকালে
যেয়ো না যেয়ো না তুমি। যদি যাও, মন
বাঁচবে না তোমাকে হারালে।

এ-ভয় তোমারো। আর তোমারো শয্যায় তাই ঘুম
নামে না, তোমারো মনে হারাই-হারাই
এই ভয় রাত্রিদিন। তাই
যত দূরে যাও তুমি, তবু শতছলে
আবারো ফিরতে হয়, তাই তীব্র ক্রোধের কুঙ্কুম
মুছে যায় বারবার কান্নার কাজলে।

যে-দুঃখ আমাকে দাও, নিজে তারই যন্ত্রণায় জ্বলো
সারাক্ষণ। দিনে আর রাতে
যত না আঘাত হানো, আমি সেই আঘাতে আঘাতে

হয়েছি বিমুক্তভয়, আর
চিনেছি তোমাকে।...তুমি মৌন ছলোছলো
কালো মেঘ সন্ধ্যার আকাশে,
যে-মেঘ পৃথিবী থেকে ঢের দূরে গিয়েও আবার
অশ্রুর আবেগে ফিরে আসে।



## নীলনির্জন

এই তো নেমেছে রাত্রি, এই তো
মনের আকাশে ফুটল
জ্যোৎস্না-ধোয়ানো চিন্তার ফুল,
সে-ফুল কুড়িয়ে আনতে
ঘুমের শিয়রে বাড়িয়ে দুহাত
স্বপ্নেরা জেগে উঠল ;
এই তো নেমেছে রাত্রি মনের
নীলনির্জন প্রান্তে।

এই তো নেমেছে রাত্রি, এ-পথে
এতদূরে যার জন্য
কান্না ঝরিয়ে এলাম ; যখন
সারা দেহমনে ক্লান্তি
থরোথরো-পায়ে নেমে আসে, আর
এ-হৃদয় অবসন্ন—
পথে পথে ঝরে পড়ল চাঁদের
স্তব্ধ নীল প্রশান্তি।

# রাম বসু

(১৯২৪)

## গ্রহণ

অকস্মাৎ ঘনাল গ্রহণ।
তুমি নেই।
বিদ্যুৎ খুঁজতে ছোটে
কেঁদে কেঁদে হাওয়া দিশেহারা
চুল ছেঁড়ে গাছপালা
চিটে হয়ে ঝরে যায় ধান
বজ্র ডাকে নাম ধরে
সমুদ্র পাগল।

তুমি নেই
হৃৎপিণ্ড উপড়ে তুলে
করপুটে নিয়ে পূর্বমুখী
করেছি তর্পণ :
দাও তাকে ফিরিয়ে আমায়
আমার কান্নাকে দেখি ক্ষিপ্ত ঘোড়ার মতো নক্ষত্রের দিকে ছুটে যেতে।



# জগন্নাথ চক্রবর্তী

(১৯২৪)

## কোনো এক শীতকালে

উঠোনে খড় শুকোয়, চিল ওড়ে,
জলপাই গাছে চড়াই ডাকে,
কুমোরে হাঁড়ি গড়ায়,
আমলকির পাতা ঝরে,
ভাবতে ভয় করে যে, সে নেই
মন কেমন করে,
তবু—
দিন কাটাই।

মাঠে যাই,
কালো গাইকে ঘাস খাওয়াই,
মাষকলাইয়ের খেত বেয়ে শীত নামে,
জলন্ধর বিলে জল শুকোয়,
পানকৌড়ি পাখা নাড়ায়,
ভাবতে ভয় করে যে, সে নেই,
মন কেমন করে,
তবু—
মাঠে যাই।

দাওয়ায় বসি,

কী জানি

পিদিম জ্বালতে গিয়ে কান্না পায়,

হাত কাঁপে,

রাতের দিকে তাকাই—

প্রকাণ্ড অন্ধকার,

মনে হয় পোহাবে না ;

মাছুর পাতি,

অনেক রাতে আবার গুটিয়ে রাখি,

হাওয়ায় বাতি নেভে,

মনে পড়ে যে, সে নেই—

কান্না পায়।



# বটকৃষ্ণ দাস

(১৯২৫)

## অভিজ্ঞান

এইতো ফুরাল স্বপ্ন ! দীর্ঘছায়া দেওদার বনে
এইতো আঁধার এলো ! জোনাকির মৃদু পাখনায়,
ঘাসের গভীর শিষে, ঝিঁঝিঁদের চোখের তারায়
এইতো নামলো রাত অপরূপ রূপের প্লাবনে !
পশ্চিম আকাশে মেঘ। অলিন্দের, কক্ষের নিভৃতে,
বেলোয়ারী বাতিঝাড়ে, মেহগনি পালঙ্কের গায়,
রঙিন জাপানী ডল্-এ, রামধনু আঁকা জানালায়,
অর্কিডে, চৈনিক শিল্পে, অবনীন্দ্রনাথের ছবিতে

তবু তো গোধূলি এসে অভিজ্ঞান রেখে গেছে তার
মণিময় অঙ্গুরীয়ে। হে হৃদয়, তবে এতোদিন
প্রেমের প্রথম ভাগে যা পড়েছি, সে কি সব ভুল,
কথার আতসবাজী ? এই ক্লান্ত নীল অন্ধকার
প্রাণের সম্রাট হবে ? স্বপ্নের শিয়রে উদাসীন
এ রাত্রি দেবে না খুলে জীবনের স্বর্ণ উপকূল ?



# সতীন্দ্রনাথ মৈত্র

(১৯২৫)

## সে

তবু গান পায় আকাশের বিস্তার
মন ভেঙে ফেলে রুদ্ধশ্বাস এ ঘর
রাত ছিঁড়ে দিন কথা কয়, বার বার
ধানে চমকায় বন্ধ্যা এ প্রান্তর।

শীর্ণ দু-বাহু যন্ত্রণা ভুলে গিয়ে
তুলে নেয় বোঝা রুক্ষ এ পৃথিবীর,
দুমড়ানো দেহ সমুদ্র বুকে নিয়ে
দেখে গাছে গাছে ফাল্গুন অস্থির।

দিন ক্ষয়ে যায় পাথর প্রহরে ঘ'ষে,
তবু কী তীক্ষ্ণ প্রাণের তীব্র আশা,
ঘৃণার কাদায় মাথা তুলে দেখি ফোঁসে
একটি নিবিড় পদ্মের ভালোবাসা।

চোখে জেগে থাকে একটাই মুখ, যার
হৃদয়ের নীলে সূর্য বসে না পাটে,
অথচ প্রতিটি রাত্রির তলোয়ার
যাকে প্রতিদিন নির্মম হাতে কাটে॥

# সুকান্ত ভট্টাচার্য

(১৯২৬-১৯৪৭)

## ব্যর্থতা

আজকে হঠাৎ সাত সমুদ্র তেরো নদী
পার হতে সাধ জাগে, মনে হয় তবু যদি
পক্ষপাতের বালাই না নিয়ে পক্ষীরাজ,
চাষার ছেলের হাতে এসে যেতো হঠাৎ আজ।
তাহলে না হয় আকাশবিহার হতো সফল,
টুকরো মেঘেরা যেতে-যেতে ছুঁয়ে যেতো কপোল ;
জনারণ্যে কি রাজকন্যার নেইকো ঠাঁই ?
কাস্তেখানাকে বাগিয়ে আজকে ভাবছি তাই।

অসি নাই থাক, হাতে তো আমার কাস্তে আছে,
চাষার ছেলের অসিকে কি ভালোবাসতে আছে ?
তাই আমি যেতে চাই সেখানেই যেখানে পীড়ন,
যেখানে ঝলসে উঠবে কাস্তে দৃপ্ত-কিরণ।
হে রাজকন্যা, দৈত্যপুরীতে বন্দী থেকে
নিজেকে মুক্ত করতে আমায় নিয়েছ ডেকে,
হেমন্তে পাকা ফসল সামনে, তবু দিলে ডাক ;
তোমাকে মুক্ত করব, আজকে ধান কাটা থাক।

রাজপুত্রের মতন যদিও নেই কৃপাণ,
তবু মনে আশা, তাই কাস্তেতে দিচ্ছি শান,
হে রাজকুমারী, আমাদের ঘরে আসতে তোমার
মন চাইবে তো ? হবে কষ্টের সমুদ্র পার ?
দৈত্যশালায় পাথরের ঘর, পালঙ্ক-খাট,
আমাদের শুধু পর্ণ-কুটির, ফাঁকা ক্ষেত-মাঠ ;
সোনার শিকল নেই, আমাদের মুক্ত আকাশ,
রাজার ঝিয়ারী ! এখানে নিদ্রাহীন বারো মাস।

এখানে দিন ও রাত্রি পরিশ্রমেই কাটে,
সূর্য এখানে দ্রুত ওঠে, নামে দেরিতে পাটে।
হে রাজকন্যা, চলো যাই, আজ এলাম পাশে,
পক্ষীরাজের অভাবে পা দেবো কোমল ঘাসে।
হে রাজকন্যা সাড়া দাও, কেন মৌন পাষাণ ?
আমার সঙ্গে ক্ষেতে গিয়ে তুমি তুলবে না ধান ?
হে রাজকন্যা, ঘুম ভাঙল না ? সোনার কাঠি
কোথা থেকে পাবো, আমরা নিঃস্ব, ক্ষেতেই খাটি।
সোনার কাঠির সোনা নেই, আছে ধানের সোনা,
তাতে কি হবে না ? তবে তো বৃথাই অনুশোচনা ॥



# প্রমোদ মুখোপাধ্যায়

(১৯২৭)

## পিয়াল

হৃদয়-গহনে ফুটেছিল ছোট চারা—
বেড়ে ওঠে সে-যে অবুঝ, আত্মহারা।
ক্রমে-ক্রমে, আহা, হৃদয়ে যায় না রাখা,
কণ্ঠ জড়ালো চিকন পিয়াল শাখা ;
সে-যে তুমি সে-যে তুমি !

তুমি সে-পিয়াল তোমার এলানো চুল
হাওয়ায় ছড়ানো একমুঠো ঝরা ফুল।
এত ভালো তুমি ছুঁতে ভয় করে, সারা
পৃথিবীর চোখে তবু এ-নিছক ভুল।



# বীণা বন্দ্যোপাধ্যায়

(১৯২৭?)

## আশাভঙ্গ

ভালো লেগেছিল। সেই ভালো ছিল মোর,
ভুল করে ভালোবাসলে কেন!
উদাসী হৃদয় নিথর পাথর ছিল,
প্রেমবন্যায় ভাসলে কেন!

আমিই হারব, এই ছিল মোর পণ,
আগে থেকে হার মানলে তুমি,
নিঃশেষে দিতে নিজেরে বিকিয়ে উৎসুক ছিল মন,
ভিখারীর হাত হানলে তুমি!

আশা ছিল এই—তুমি শিব, আব আমি হব পার্বতী
মদন-ভস্মে হবে মোর পরাজয়,
আমার কঠিন তপস্যা সে যে তোমার পাওনা ছিল,
কেন তা হাবালে, সে আশা ভাঙলে কেন!



# রাজলক্ষ্মী দেবী

(১৯২৭)

## এখনকার কবিতা

হাসির ভিখারী আমি ; নুয়ে-পড়া ক্লান্ত মন নিয়ে
তাই ছুটে ছুটে আসি। কতো কথা বলি যে বানিয়ে,
—কোমল আঁঙুলে ছুঁই—কালো চুলে দুই ঠোঁট গুঁজে
মৃত্যুকে দুহাতে যুঝি। স্নান করি চুমোর সবুজে।
তোমার হাসিতে বাঁচি।
                    কতো যে বেদনা আত্মা জানে—
না-ই বা জানলে তুমি। কান্নার চেয়ো না কোনো মানে।
উজ্জ্বল রৌদ্রের মতো হাসি চাই। তাই নিয়ে আসা
সাত সমুদ্রের প্রীতি—ঘুম-ভাঙা স্পর্শের কুয়াশা ॥

২

ভালোবাসি ?—হয়তো বা তোমাকেই আমি ভালোবাসি।
তা নইলে এ-কুটিরে, এ-উনুনে আমার কী কাজ ?
সন্দেহ কোরো না তুমি, এ-হৃদয় হবে না সন্ন্যাসী।
—কাল সে বানাবে বসে, ভেঙে যা ছড়িয়ে দিল আজ।

এ সমুদ্রে ঢেউ নেই। জানালায় টুকরো আকাশ
কতোটুকু ! তবু মন এখানেও বাঁচে—কথা বলে।

সামান্যের ধূপে জ্বলে অসামান্য পাওয়ার সুবাস
নিঃশব্দ আমার ঘরে। দোলনায় ছোটো শিশু দোলে।

৩

এই তো বসন্ত, প্রিয়তম। সারা বছরের দেনা
একটি ফুলের অর্ঘ্যে শুধবে সে—কিছু শুধাবে না।
পিছনে চেয়ো না ফিরে। সেখানে মেঘলা দিনে, রোদে,
পূর্ণিমায়, অন্ধকারে—কী দেখাবে ? জীবনের হ্রদে
কতো জল—কী চঞ্চল! অঞ্জলিতে যা ওঠাবে, তার
রূপ নেই, মানে নেই। মানে আছে এই মোহানার।
এ-মিলন—এ-সংগম—এতে আছে সমুদ্রের স্বাদ।
পিছনের কথা তুলে আজকে কি করবে বিবাদ ?

৪

যে-রাত্রিতে তুমি নেই। আর সব আছে।
আছে বই, নির্জন ঘণ্টার সঙ্গী। জানালার ঘষা কাচে
আলোর নিস্তাপ হাসি। ড্রেসিং-টেবিলে আয়নায়
যতোবার চেয়ে দেখি—ক্লান্ত চোখে মেয়েটি তাকায়।
সেলায়ে মূর্ছিত সূচী। খোকাখুকু ঘুমের অতলে।
কালের উদ্বিগ্ন বুকে টিকটিক পেণ্ডুলাম দোলে।

সব আছে। তবু যেন কিছু নেই। ছেয়ে সারা মন
একটি উৎকণ্ঠা শুধু—ঘণ্টি বেজে উঠবে কখন ?



# লোকনাথ ভট্টাচার্য

(১৯২৭)

## শাশ্বত অরণ্যের জবানবন্দী

যে-কেউ যা-কিছু হোক,
অরূপ বিরূপ হোক,
অপরূপ আপনার অবুঝে
পথ হতে পথ-পার
চলেছে অমৃত-দ্বার
পাতা-ঝরা চেতনার সবুজে।
কত বড় বেদনায়
সবুজ সবুজ হয়,
সে-কথা আমিই শুধু জানি—
তোমায় বলব না,
তোমায় শোনাব না,
শুনতে চেয়ো না তুমি রানী

নাচে পাখি লেজ-ঝোলা,
রাতের তারার মেলা,
চেনা হয় অচেনার সঙ্গে—
কাটে দিন এমনি তরঙ্গে।

কত বড় বেদনায়
অচেনা সে চেনা হয়,
সে-কথা আমিই শুধু জানি—
তোমায় বলব না,
তোমায় শোনাব না,
শুনতে চেয়ো না তুমি রানী!

বহু দূর দূর হতে
অকূল অবাধ স্রোতে
ছোটে নদী মিলন-মরণে—
শ্রদ্ধায় মহিমায়
তীর তার গান গায়
হৃদয়ের কুম্ভ-ভরণে।
কত বড় বেদনায়
সুর ওঠে মোহানায়,
সে-কথা আমিই শুধু জানি—
তোমায় বলব না,
তোমায় শোনাব না,
শুনতে চেয়ো না তুমি রানী!

বুড়ো শীত থুথুরে
কুঁজো হয়ে খুঁজে ফেরে,
সঞ্চয় করে যায় আগামী আগুন—
যদি তার কোনো খেই

আজ কোনোখানে নেই,
অজাত শিশুর তবু ভরে ওঠে তূণ।
কত বড় বেদনায়
জীবন জ্বলতে চায়,
সে-কথা আমিই শুধু জানি—
তোমায় বলব না,
তোমায় শোনাব না,
শুনতে চেয়ো না তুমি রানী!



## অরবিন্দ গুহ

(১৯২৮)

### স্বর্গের স্বাক্ষর

যদিও শরীর কৃষ্ণাশাড়িতে ঢাকো,
সুদূর দু-চোখে কাজলের রেখা আঁকো,
নগরান্তের ঠিকানার ঘরে থাকো—
তুমি বিচিত্র তৃষ্ণার সরোবর।

সরোবর নও? হয়তো আমার ভুল।
কপালে লুটায় চূর্ণ-চূর্ণ চুল।
উপহার দেবে উপমার শাদা ফুল
তোমাকে আমার বিনীত কণ্ঠস্বর।

আমার কণ্ঠ গেলেও তোমার কানে
মনে যে যাবে না, এ-কথা সবাই জানে;
তবুও অন্ধ অনত বন্য টানে
গানে ভরে ওঠে নির্বোধ নির্ঝর।

আমার রাত্রি অনিদ্র করে দাও;
তাকেই ফেরাও যাকে প্রাণে-প্রাণে চাও,
যাকে ভালোবাসো তাকেই স্রোতে ভাসাও,
যাকে ঘর দেবে আগে ভাঙো তার ঘর।

গ্রীষ্মদুপুরে তৃষ্ণা ছড়িয়ে চলো
আমাকে জ্বালিয়ে তুমি আরো বেশি জ্বলো,
তুমি সরোবর জলে-জলে ছলো-ছলো—
তুমি স্বপ্নের স্বর্গের স্বাক্ষর।



## পুষ্প-স্পর্শ

একদিন পাব জেনে মুহূর্তের রুদ্রাক্ষ আঙ্গুলে
ঘূর্ণমান রেখে চলি। হিরণ্ময় বৃক্ষের হিসেবে
আমি মগ্ন; যেহেতু নিশ্চিত জানি প্রার্থনার ফুলে
আজো যা দিলে না তার ঢের বেশি একদিন দেবে।

গভীর স্পর্শের কথা! যে-স্পর্শ পুষ্পের গর্ভে আনে
দেবতার প্রতিনিধি স্থানকালাতীত সর্বদেশে;
তরঙ্গের ঘাটে-ঘাটে প্রকৃতির বাগানে-বাগানে,
এমন কি শ্মশানের শোকলগ্ন নিষ্ঠুর নিমেষে।

আমি সেই স্পর্শ চাই। ঋতু-পরিবর্তনের মুখে
তাকাই। ক্রমশ কমে অতঃপর প্রতীক্ষার আয়ু।
দেখি তুমি অতিমত্ত যৌবনের উজ্জ্বল অসুখে;
তাহলে আসেনি লগ্ন, আজো শূন্য পুষ্পের জরায়ু।

মুহূর্তের আবর্তন অন্তহীন। বৃক্ষের হিসেবে
ভ্রান্তি নেই, মৃত্যু নেই। দেবে, তুমি একদিন দেবে।



# দেবদাস পাঠক

(১৯২৮)

## একটি সন্ধ্যা

হেমন্তের শেষবেলা পশ্চিমের নগণ্য শহরে ;
শীতের আমেজ রেখে চলে গেল অনাত্মীয় দিন।
বিশীর্ণ পাহাড়ি নদী, লাল বালি, স্তিমিত সূর্যের
করুণ বিদায়স্পর্শ ম্লান হল ঝাউয়ের শাখায়।
শিরশির হাওয়া দিল।  সাঁওতাল একটি মিথুন
ঠাণ্ডা জলে পা ভিজিয়ে সোনালি বালিতে ছাপ এঁকে
দূরের গ্রামের দিকে চলে গেল আলপথ বেয়ে।
হালকা কুয়াশা এসে ঢেকে দিল ঘন শালবন ;
ঈথরের ঘন স্তরে মৃদু আন্দোলিত
দূরগামী মানুষের অর্ধস্ফুট স্বর গেল শোনা,
মন্থর ঘণ্টার ধ্বনি গৃহমুখী মহিষপালের।
শব্দহীন, মুহ্যমান দীর্ঘ য়ুক্যালিপ্টাসের সারি
পৃথিবীর কবরের পাশে।

প্রহরখানেক পরে মহুয়াবীথির পরপারে
কুয়াশায় পথ কেটে চাঁদ এল বিষণ্ণ বিধুর।
আর জানো, সুচরিতা, হঠাৎ কি করে সে-সময়

তোমার আবছা মুখ ফিরে এল আঘাতের মতো।
কুয়াশার ভিড় ঠেলে তবু সেই পরিচিত মুখ
সুচরিতা, ক্ষমা কর, মনে আনা গেল না কিছুতে।

অবুঝ দুঃখ আছে, স্মৃতি নেই এতটুকু আর।
এখন অনেক রাত ; হিংস্র শ্বাপদের ডাকে
সচকিত দূরের পাহাড়।



# শামসুর রহমান

(১৯২৯)

## মনে-মনে

জানি না কি করে কার মমতার মতো
শান্ত-শুভ্র ভোর এসে ঝরে,
জানি না কি করে এত নীল হয় রোজ
ধ্রুপদী আকাশ। ঘাসে এত রং, রোদে
জীবনের সাড়া, বিকেল হাওয়ায় এত নির্জন ভাষা
( জানলো না কেউ ) তবু কী করে যে বেঁচে আছে তারা!

ভালোলাগা রঙ নিয়ে
সাধারণ-অপরূপ
কত ছবি আঁকলাম
নগরে ও বন্দরে
হিতকথা বুদ্ধের
শিখলাম, যত নদী
বিকেলের, যত পাখি
সন্ধ্যার—জানলাম।

আমার কি সব তবু ঠিক জানা হল ?
শিশুর চোখের বিস্ময়-আঁকা মায়াবী দৃষ্টি যার

প্রসারিত এই জীবনের গাঢ় মানচিত্রের রঙে,
সুদূর গাঁয়ের কুয়োতলা আর শহরের কোনো পার্কের মৃদু ঘাস,
পৃথিবীর কত রহস্যময় সোনালী রূপালী দ্বীপ,
অনেক মহৎ উজ্জ্বল উপকথা
আবরণ খুলে জীবনের মানে এখনো জানায় যাকে
সে কি তবে তার মুখের উপর বন্ধ দরজা দেখে
ফিরে যাবে একা, ভুলে যাবে গান, বলো ?

হারিয়েছি কত বিকেলের মতো নারী,
বহুবার আমি হারিয়ে ফেলেছি
পাখির দেহের রঙে ঝিলমিল, স্নেহে-ছাওয়া ঘর,
হারাইনি তবু সুরের নূপুর, ভুলিনি আমার গান।

এখনো তো লুট করে আনে মন দিনের প্রবাল,
রাতের হীরের হার,
এখন হাজার সহজ খুশির
নিবিড় ঝর্ণা-আলো,
এতটুকু ভালোলাগা
কুড়িয়ে ছড়িয়ে সহস্র ভিড়ে ডুবে যাই, ভেসে উঠি।
ফুলের মতন তারারা যখন অন্ধকারের স্রোতে
ভাসে, কাঁপে, জ্বলে—মনে পড়ে তার মুখ,
মনে পড়ে তার মুখ।

রাতের কপালে চাঁদ টিপ দিয়ে যায়।
যে আছে দাঁড়িয়ে অতি দূর পাড়াগাঁয়ে
দীপ হাতে সেই অভাবের সংসারে

সত্যিমিথ্যে যদি ফিরে যাই হঠাৎ সেখানে তার

বিবর্ণ খেলাঘরে

সে কি আর ভাঙা পুতুল কুড়োবে

কাক-ডানা রাতে একা ?

দুজনের কত গহন দুপুর

চলে গেছে সেই যোজন যোজন দূরে।

যদি ফিরে যাই জামতলা আর পারুলডাঙার মাঠে,

যে যাবে সঙ্গে তার কথা কিছু জানি !



## তার শয্যার পাশে

শুয়ে আছে একজন নিরিবিলি ভোরের শয্যায়
শীত-গোধূলির শীর্ণ শব্দহীন নদীর মতন
শিথিল শরীর তার লেগে আছে ফ্যাকাশে চাদরে,
দেয়ালে আলোর পরী। খোলা দরজা। ঘরে ঠাণ্ডা হাওয়া
খেলা করে, ঝর্ণা-হাওয়া ঝরে,

ঝরে একমাথা চুলে, ঝরে

করুণ ক্লান্তির ভারে বুজে-থাকা চোখের উপর।
পাখা নেড়ে, শিস দিয়ে হলদে পাখি উড়ে গেল মেঘে
নির্জন বারান্দা থেকে। সারা ঘরে শান্তি স্তব্ধতার,
কখনো হঠাৎ তার নিমীলিত শুকনো গলা শুনি :
ছায়া-ছায়া-আলো-স্বর—হয়তো ডেকেছে জল দিতে।

শিরশিরে হাওয়ায় কাঁপে শরীরের মেরুন র্যাপার।

চৈতন্যের আলো পড়ে ঘুম-পাওয়া সত্তার পাপড়িতে,
সূর্যের চুমোয় লাল পাণ্ডু গাল। টেবিলের দুটি
তরুণ কমলালেবু চেয়ে আছে দূরের আকাশে,
চিকন সোনালী রুলি ম্রিয়মাণ শঙ্খশাদা হাতে
যেন বেদনায় স্থির—মনে হল—সেই দুটি হাত
মায়াবী নদীর ভেজা সোনালী বালিতে আছে পড়ে।

ফ্লাস্কে দুধ। শিশি। ওডি-কলোনের ঘ্রাণ উন্মীলিত
সারা ঘরে। পেশোয়ারি বেদানার ফিকে-লাল রস
কাচের গেলাশে ভরা—গোধূলি-মদির।

কাল সারা রাত ছায়া-অন্ধকারে প্রতি পলে পলে
মোমের শিখার মতো ইচ্ছা তার জ্বলেছিল এই
ভোরকে পাওয়ার। চোখে ছিল
গাঢ় প্রার্থনার ভাষা, বুকে
উজ্জ্বল-আকাঙ্ক্ষা প্রীত জীবনের, সৌন্দর্যের সাধ।
কে যেন তারার মতো কাল রাতে ডেকেছিল তারে
মূক ইশারায় দূরে, তবু সেই একজন জানি
ভোরকেই চেয়েছিল উন্মথিত রক্তের ভিতর,
যেমন সে পেতে চায় প্রেমিকের চুমোর আদর
রাত্রির জঠরলগ্না। ছায়াচ্ছন্ন অপদেবতার
অমর্ত্য চোখের নিচে রাত তার কাটে হরিণের
করোটির ছবি নিয়ে, সারাক্ষণ জেগে থেকে কাল
শুনেছে ধূসর ধ্বনি অবচেতনার অন্ধকারে।

এখন সে শুয়ে আছে ক্লান্তপ্রাণ সম্রাজ্ঞীর মতো
ভোরের আলোয় নেয়ে, ডুবে আছে মসৃণ আরামে।
জেগে উঠে হাত নেড়ে, সোনালী রুলির শব্দ ক'রে
গোধূলি-মদির শান্ত বেদানার রস নিলো চেয়ে,
হাসির আশ্চর্য জ্যোৎস্না তার
ঠোঁট চুয়ে ঝরে গেল ( হায়,
অপদেবতার ক্রোধ ) ঝরে গেল ভোরের শয্যায়।

অতল হৃদয় বেয়ে উঠলো গান, শান্ত, শব্দহীন,
চোখে তার উপচে-পড়া অপরূপ জয়ের উল্লাস।
ভোরকেই চেয়েছিল উন্মথিত রক্তের ভিতর
সেই একজন।



# পূর্ণেন্দুবিকাশ ভট্টাচার্য

(১৯৩১)

## সহজিয়া

কিছুই কাঁপে না সুখে শোকে-
যেন তথাগত সাড়া নেই—
তোমার চতুর চোরা চোখে,
হাসিও বাউল করে তোলো,
যদিও বয়স সবে ষোলো।

মরমীর দূর দেবালয়ে
যেন ধূপসুরভি তনুর,
একটি স্তবের মতো স্থির
কুন্তল তোমার ত্রিবেণীর—
আকাশেরও প্রদীপ নেবেনি।

এ শুচিও রূপচিত শুধু,
স্বভাবের স্বচ্ছসিত নয়,
যবে এর বাহকী কর্পূর
উবে যাবে, রবে রৌদ্র ধূ-ধূ—
রূপ ক্ষমা করে না সময়।

দূরত্বের নির্লিপ্তি রেখ না—
ঋজুপাঠ হৃদয় শেখেনি—
আমাকে যা দেবে তা এখনি
দাও—অই ষোলোটি শরৎ—
কামনার কবোষ্ণ কপোত।

উজ্জ্বল আবেগে থরথর
তুলে ধর বিকচ অধর ;
অকারণ দ্বিধা যদি আসে
শুনে নিও প্রকৃতি কী বলে :
অধরার পদ্মপ্রতিভা সে।

দূর বাঁধা কাছের শিকলে ॥



# শঙ্খ ঘোষ

(১৯৩২)

## দিনগুলি রাতগুলি ( ৮ জানুয়ারি রাত্রি )

আকাঙ্ক্ষা উন্মত্ত হয়, প্রেমের বিষাণে তারা ছুটে ছুটে মাথা কুটে
মরে, ভয়ে কাঁপে দূর দূরান্তর।
কতো বলি, কতো ভালোবেসে মৃদু-স্বরে-সুরে বলি তাকে, রে দুরন্ত
চোখ, স্পর্শ তাকে ক'রো না ক'রো না। সে তবু শোনে না। বারংবার
ঘুরে ঘুরে একই বৃত্তে অন্তহীন সে পেয়েছে শুধু একখানি অবসন্ন
দীন ছায়ামাখা ভারি কৃপণ আকাশ। সেই তার ভালো।

কত বলি, শোনো তুমি অবকাশহারা গূঢ় ব্যথায়
আরক্ত-চিত্ত, শোনো। লজ্জার আনীল বিষে মুখ তুমি ঢেকো না
ঢেকো না। সে তবু শোনে না। বারংবার ঘুরে ঘুরে
একই বৃত্তে অবিরাম সে এনেছে একখানি শুধু যন্ত্রণার ডালা।
সেই তার ভালো।



# আনন্দ বাগচী

(১৯৩৩)

## কাকতালীয়

সে তো বলেছিল, আসবই আমি, আসবই, তা সে
যত দেরি হোক : ঝরে যাক মন, সময়, শিশির ;
পৃথিবীর দিনরাত্রির জপমালা জুড়ে স্থির
একটি খবর ব্যাপ্ত : এখানে আসবই। ঘাসে
কেঁপে-কেঁপে বুক রাত্রি নামুক, জোনাকি-তারারা
আলো-চিৎকারে ফেটে নিভে যাক, দুপুর-দুচোখে
রাত্রির জল নীরব রেখায় লিখে যাক সারা
ব্যথার নামতা। নাগকন্যারা নতবুকে টোকে
স্বপনগন্ধা শতবার্ষিকী সন্ধ্যা, ধূসর
ওষ্ঠতটেও বন্যার হাঁক : আমি আসবই
যত দেরি আর যত রাত হোক। সেই চেনা স্বর
গানের কলির নদীর মতোই আজো বুকে বই।

স্নায়ুর নদীতে ঝংকার ওঠে কই সে এলো না ?
কালো রাত্রির কাপড় বোনাও ঝিঁঝিঁদের শেষ
ক্লেশ-মন্থর এ-উদ্‌যাপনা নিরর্থ-লোনা ;
এলো না তবে সে ? আসবে না সেকি ? কানে বাজে রেশ
জ্যোৎস্নার জলে মাঘের শিশিরে প্রশ্ন ছড়ায়

নানা বর্ণের ছড়াকাটা মেঘ বলে, কতকাল
এ-মন এমন উন্মন রবে, চৈত্র-চড়ায়
পাতা-ঝরনার বিপ্রলব্ধা দিন গতকাল।

আমিও মনকে প্রশ্ন করেছি, কথা দিল যদি,
কেন, তবে কেন এলো না ফিরে সে ? শূন্যে শুধাও
হায় মন, তুমি নিজে কি জানো না, কেন নামে যতি
ঝিনুকের ঘুম-মুঠি খুলে কেন স্বপ্ন উধাও।

বারে-বারে আমি বাইরে তাকিয়ে দু-চোখ ফুরিয়ে
ঘরে ফিরে গেছি ; অবাক, অবাক এ কাকতালীয়
বকুল-বিকাল শিউলি-সকাল দিনতলে গিয়ে
গন্ধ রটায় ; ছায়াপট ছোঁয় শ্রান্ত তুলি-ও।
আচমকা কোন কোকিলের ডাকে হায়রে, তাহলে
হৃদয়ের ছায়া-খিলান ছুঁয়েই একটি ঝলক
সরে গেছ আরো গভীরে আমার, ব্যথার বাদলে
তুমি এসেছিলে, তুমি বুঝি তবে হাওয়ার পলক॥



## জলসিঁড়ি

ঘুম ভেঙে চোখ রগড়ে তাকাও ভিজে ছবি-ভোর
মেঘলা মলিন জানালার কাচে বৃষ্টিবাউল
আলতো আওয়াজে ছড়া কেটে যায়। পটের উপর
জলতুলি আঁকা নগ্ন করুণ প্রেয়সী-পুতুল।

জল-শাড়ি-পরা এমন স্মুরেলা সকাল বেলায়
কাকে একাঘরে ভালোবাসি, মন ?
মুখোমুখি কার সাথে মাতি বল বিস্তি খেলায়
নানা হৃদয়ের তাশে উন্মন ?
( কাকে ফাঁকাঘরে ভালোবাসি মন ? )

ট্রামছাড়া-ভোর হকার-সকাল আয়নায় কাঁদে
বাইরে এখন বর্ষা-বিশাল বৃষ্টি-রেখা,
হ্রস্বদীর্ঘ চিন্তায় নীল। গাঢ় আহ্লাদে
গত রাত্রির এলো-খোঁপা-মেঘ ঢেলে দেয় ঘুম।

চোরা লণ্ঠন চোখে দিয়ে ট্রাম ছোটে ঠনঠন
সিক্ত সকালে। আবার মেঘের ছাতা-মুড়ি ছাত,
ঘড়ির কাঁটায় ছাই-রঙা-মুখ শহর কখন
হাঁটা শুরু করে, ধর্মতলায় বাড়ায় দু-হাত।



# সুনীল গঙ্গোপাধ্যায়

(১৯৩৩)

## তুমি

আমার যৌবনে তুমি স্পর্ধা এনে দিলে—
তোমার দু চোখে তবু ভীরুতার হিম।
রাত্রিময় আকাশের মিলনান্ত নীলে—
ছোট এই পৃথিবীরে করেছ অসীম।

বেদনা মাধুর্যে গড়া তোমার শরীর
অনুভবে মনে হয় এখনো চিনি না,
তুমিই প্রতীক বুঝি এই পৃথিবীর ;
আবার কখনো ভাবি অপার্থিবা কিনা!

সারাদিন পৃথিবীকে সূর্যের মতন
দুপুর-দগ্ধ পায়ে করি পরিক্রমা,
তারপর সন্ধ্যার মতো বিস্মরণ—
জীবনকে, স্থির জানি, তুমি দেবে ক্ষমা।

তোমার শরীরে তুমি গেঁথে রাখো গান
রাত্রিকে করেছ তাই ঝঙ্কার মুখর।

তোমার সান্নিধ্যের অপরূপ ঘ্রাণ
অজান্তে জীবনে রাখে জয়ের স্বাক্ষর।

যা কিছু বলেছি আমি মধুর অস্ফুটে
অস্থির অবগাহনে তোমারি আলোকে—
দিয়েছ উত্তর তার নব পত্রপুটে
বুদ্ধের মূর্তির মতো শান্ত দুই চোখে।

